# মেঘদূত।

## ( মূল, অন্বয় ও পদ্যানুবাদ। )



শ্রীপাঁচকড়ি ঘোষ-
অনূদিত।

" Fools rush in whore angels fear to tread.'

—*Pope.*

" অথবা কৃতবাগদ্বারে (কাব্যে)ঽস্মিন পূর্ব্বসূরিভিঃ।
মণৌ বজ্রসমুৎকীর্ণে সূত্রস্যেবাস্তি মে গতিঃ॥ "

—কালিদাস।



চুঁচুড়া
১৩৪৫। বুদ্ধপূর্ণিমা।



মূল্য এক টাকা।






শ্রী ———————————————————— কে

ভারতের অদ্বিতীয় মহাকবি

কালিদাস বিরচিত

এই অপূর্ব্ব বিরহগাথা

——র নিদর্শন স্বরূপ

উপহৃত হইল।






যিনি

সাংসারিক শোক-তাপের

তাড়না পরিহার করিয়া

যতিধর্ম্ম অবলম্বন পূর্ব্বক

শ্রীমৎ পরমানন্দতীর্থ

নামে অভিহিত হইয়া

পুরুষোত্তম ধামে পরমার্থচিন্তায়

অভিনিবেশ করিয়াছিলেন

ও পরে

বারাণসী ক্ষেত্রে শ্রীবিশ্বেশ্বরের পাদপদ্মে

সমাহিত হইয়াছেন,

সেই বাল্যবন্ধু

**স্বর্গত শিবাপ্রসন্ন ভট্টাচার্য্য**

মহাশয়ের পুণ্যস্মৃতির উদ্দেশে

তাঁহারই প্রণোদিত এই ক্ষুদ্র গ্রন্থ

উৎসৃষ্ট হইল।

# নিবেদন।

বঙ্গসাহিত্যের বাজারে মেঘদূত-অনুবাদের বোঝা ক্রমশঃ বিলক্ষণ দুর্ব্বহ হইয়া উঠিলেও, সেই বোঝার উপর আমাদের এই শাকের আটিও কোনমতে কাটিয়া গেল। মানুষের রুচি সমান নহে,—'দিঙ্‌নাগ'দলের মধ্যে দুই-দশ জন 'নিচুলে'রও অসদ্ভাব নাই; সেইরূপ দশ-জনের অনুরোধে ইহার একটা নূতন সংস্করণ প্রকাশের দুঃসাহসে প্রবৃত্ত হইয়াছি।

আমাদের এই অনুবাদে কবিতা-রস-মাধুর্য্য-বিকাশের আকাঙ্ক্ষা নাই,—পরলোকগত বন্ধু সুরেশ চন্দ্র সরকার, M. A., M. R. A. S., মহাশয়ের ইঙ্গিতমত, ইহা নিতান্তই 'literal'; আর ইহার বৈচিত্র্যবিহীন ছন্দের পক্ষে ইহা "সর্ব্বশাস্ত্রে সুপণ্ডিত" স্বর্গত রাজকৃষ্ণ মুখোপাধ্যায় মহাশয়ের অনুগামী। রসজ্ঞ পাঠকের রুচিকর না হইলেও, আমাদের এই পন্থা সেই দুই মহাজনের অনুবর্ত্তী,—ইহাই মাত্র ভরসা। তবে, অনেক ক্ষেত্রে অনুবাদ মূলের অপেক্ষা দুর্ব্বোধ হয়; আমাদের এই অকিঞ্চিৎকর অনুবাদ সেই দোষে দুষ্ট কি না, তাহা সহৃদয় পাঠকগণের বিবেচ্য।

এই সংস্করণে, অনুবাদের স্থানে স্থানে, ভাষাগত কিঞ্চিৎ পরিবর্ত্তন করা গিয়াছে। তবে, অনুবাদকল্পে সর্ব্বত্র সূরি মল্লিনাথের পদাঙ্ক অনুসরণ করিয়াছি;—ক্বচিৎ ব্যতিক্রমের

জন্য, পূর্ব্বমত, পরিশিষ্টে হেতু নির্দ্দেশিত হইয়াছে। পাদ-পূরণের অনুরোধে যে যে স্থলে মূলের বহির্ভূত কথা ব্যবহৃত হইয়াছে, তাহা বন্ধনীর মধ্যে দেওয়া গিয়াছে। আর, পূর্ব্বের ন্যায় এবারেও, অনুবাদের সঙ্গে মূল ও অন্বয় সন্নিবেশিত হইয়াছে। পরিশিষ্টের টীকা-টিপ্পনী সম্বন্ধে আমরা অধিকাংশ স্থলেই Wilsonএর নিকটে ঋণী; কেবল, স্থলবিশেষে, ভৌগোলিক সংস্থান সম্পর্কীয় বিষয়ের জন্য স্বর্গত মহামহোপাধ্যায় পণ্ডিত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয়ের এবং উদ্ভিদ্‌তত্ত্ব-ঘটিত বিষয়ের জন্য মনস্বী শ্রীযুক্ত নিকুঞ্জবিহারী দত্ত মহাশয়ের প্রবন্ধাদির সাহায্য গ্রহণ করিয়াছি। অনুবাদের যে যে প্রসঙ্গ পরিশিষ্টে আলোচিত হইয়াছে, তাহার অধিকাংশই তারকা (*)-চিহ্নিত করা গিয়াছে।

পরিশেষে পরম কৃতজ্ঞতাসহকারে স্বীকার করিতেছি, গৌহাটী কটন কলেজের ভূতপূর্ব্ব অধ্যাপক সুহৃদ্বর শ্রীযুক্ত পদ্মনাথ ভট্টাচার্য্য, বিদ্যাবিনোদ, তত্ত্বসরস্বতী, এম্‌-এ, মহাশয় এই ক্ষুদ্র গ্রন্থের আদ্যোপান্ত দেখিয়া দিয়াছেন। ফলতঃ, তাঁহারই প্ররোচনায় ইহা এই দীর্ঘকাল পরে পুনরায় মুদ্রাযন্ত্রের মুখাবলোকন করিল। তাঁহার ঋণ অপরিশোধ্য।

---

কশ্চিৎ কান্তাবিরহগুরুণা স্বাধিকারপ্রমত্তঃ
শাপেনাস্তংগমিতমহিমা বর্ষভোগ্যেণ ভর্ত্তুঃ।
যক্ষশ্চক্রে জনকতনয়াস্নানপুণ্যোদকেষু
স্নিগ্ধচ্ছায়াতরুষু বসতিং রামগির্য্যাশ্রমেষু॥

স্বাধিকারপ্রমত্তঃ (স্বনিয়োগাৎ অনবহিতঃ) কশ্চিৎ (অনির্দ্দিষ্টনামা) যক্ষঃ (দেবযোনিবিশেষঃ) কান্তাবিরহগুরুণা (দয়িতাবিচ্ছেদেন দুঃসহেন) বর্ষভোগ্যেণ ভর্ত্তুঃ (স্বামিনঃ) শাপেন অস্তংগমিতমহিমা [সন্] জনকতনয়াস্নানপুণ্যোদকেষু (সীতায়াঃ স্নানৈঃ পবিত্রাণি উদকানি যেষু তেষু) স্নিগ্ধচ্ছায়াতরুষু (সুশীতলাঃ ছায়াপ্রধানাস্তরবো যেষু তেষু) রামগির্য্যাশ্রমেষু বসতিং চক্রে (কৃতবান্)।

জানকীর স্নানে পূত, (স্বচ্ছ, সুবিমল,)
নির্ঝরিণীধারা যেথা (বহে ধীরে ধীরে),— *
(চারিধারে শোভে) স্নিগ্ধচ্ছায়াতরুদল,—
(নিভৃত) আশ্রমে সেই রামগিরিশিরে, *
কর্ত্তব্যে বিমুখ বলি' প্রভু-অভিশাপে
বর্ষভোগ্য নির্ব্বাসনে গৌরববিহীন,
দয়িতাবিরহজাত গুরু মনস্তাপে
বসতি করিল কোন যক্ষ (কিছুদিন)।

( ২ )

তস্মিন্নদ্রৌ কতিচিদবলাবিপ্রযুক্তঃ স কামী
নীত্বা মাসান্ কনকবলয়ভ্রংশরিক্তপ্রকোষ্ঠঃ।
আষাঢ়স্য প্রথমদিবসে মেঘমাশ্লিষ্টসানুং
বপ্রক্রীড়াপরিণতগজপ্রেক্ষণীয়ং দদর্শ॥

অবলাবিপ্রযুক্তঃ (কান্তাবিরহী) কনকবলয়ভ্রংশরিক্তপ্রকোষ্ঠঃ (বিরহ-দুঃখাৎ কৃশ ইত্যর্থঃ) কামী (কামুকঃ) স (যক্ষঃ) তস্মিন্নদ্রৌ (রামগিরৌ) কতিচিৎ মাসান্ নীত্বা (যাপয়িত্বা) আষাঢ়স্য প্রথমদিবসে আশ্লিষ্টসানুং (আক্রান্ততটং) বপ্রক্রীড়াপরিণতগজপ্রেক্ষণীয়ং (তির্য্যগ্‌দন্তপ্রহারং কুর্বন্তং উৎখাতকেলিপরং গজমিব দর্শনীয়ং) মেঘং দদর্শ।

প্রিয়ার বিরহতাপে (শীর্ণ কলেবর)
—মণিবন্ধচ্যুত যার কনকবলয়—
সঙ্গসুখাকাঙ্ক্ষী সেই (কুবেরকিঙ্কর)
'রহি' সেই শৈলশিরে মাস কতিপয়,
নেহারিল আষাঢ়ের প্রথম দিবসে
জলধরখণ্ড এক গিরিতটগায়—
কুটিল দশনাঘাতে, মত্ত কেলিরসে,
মৃত্তিকাখননে রত মাতঙ্গের প্রায়।

( ৩ )

তস্য স্থিত্বা কথমপি পুরঃ কৌতুকাধানহেতো-
রন্তর্বাষ্পশ্চিরমনুচরো রাজরাজস্য দধ্যৌ।
মেঘালোকে ভবতি সুখিনোঽপ্যন্যথাবৃত্তি চেতঃ
কণ্ঠাশ্লেষপ্রণয়িনি জনে কিং পুনর্দূরসংস্থে ॥

রাজরাজস্য (কুবেরস্য) অনুচরঃ (কিঙ্করঃ) অন্তর্বাষ্পঃ (অন্তঃস্তম্ভিতাশ্রুঃ) [সন্] কৌতুকাধানহেতোঃ (অভিলাষোৎপাদকারণস্য) তস্য (মেঘস্য) পুরঃ (অগ্রে) কথমপি স্থিত্বা চিরং দধ্যৌ (চিন্তয়ামাস)। সুখিনোঽপি (প্রিয়াদিজনসঙ্গতস্যাপি) চেতঃ (চিত্তম্) মেঘালোকে (মেঘদর্শনে) অন্যথাবৃত্তি ভবতি (বিকৃতিমাপদ্যত ইত্যর্থঃ)। কণ্ঠাশ্লেষপ্রণয়িনি (কণ্ঠালিঙ্গনার্থিনি) জনে দূরসংস্থে (দূরস্থিতে সতি) কিং পুনঃ?

যক্ষরাজ-অনুচর, শোকাশ্রু সম্বরি',
বাসনাবর্দ্ধন সেই মেঘের সম্মুখে
(ভ্রান্তচিতে) কোনমতে অবস্থান করি',
চিন্তিতে লাগিল চির (অবসন্ন মুখে)।
(প্রিয়সহবাসে) সুখী প্রেমিকের' মন
জলধর দরশনে বিচলিত হয়;
কণ্ঠ-আলিঙ্গনকামী দূরবাসী জন
হইবে বিকলচিত্ত—তাহে কি বিস্ময়?

( ৪ )

প্রত্যাসন্নে নভসি দয়িতাজীবিতালম্বনার্থী
জীমূতেন স্বকুশলময়ীং হারয়িষ্যন্ প্রবৃত্তিম্।
স প্রত্যগ্রৈঃ কুটজকুসুমৈঃ কল্পিতার্ঘায় তস্মৈ
প্রীতঃ প্রীতিপ্রমুখবচনং স্বাগতং ব্যাজহার ॥

নভসি (শ্রাবণে) প্রত্যাসন্নে (সন্নিকৃষ্টে সতি) দয়িতাজীবিতালম্বনার্থী (প্রিয়াপ্রাণসন্ধারণার্থী) [সন্] জীমূতেন (জলধরেণ) স্বকুশলময়ীং (স্বক্ষেমপ্রধানাং) প্রবৃত্তিম্ (বার্ত্তাম্) হারয়িষ্যন্ (প্রেরয়িতুমভীপ্সন্) স (যক্ষঃ) প্রত্যগ্রৈঃ (নববিকসিতৈঃ) কুটজকুসুমৈঃ (গিরিমল্লিকাভিঃ) কল্পিতার্ঘায় তস্মৈ (জীমূতায়) প্রীত [সন্] প্রীতিপ্রমুখবচনং (প্রীতি-মধুরং বাক্যং) স্বাগতং ব্যাজহার (কুশলাগমনং পপ্রচ্ছ)।

শ্রাবণ আগতপ্রায়—এহেন সময়,
(বিরহিণী) দয়িতার প্রাণরক্ষা তরে,
জলধরযোগে নিজ বার্ত্তা নিরাময়
পাঠাইতে অভিলাষ করিয়া অন্তরে,
ফুল্লগিরিমল্লিকায় * অর্ঘ বিরচিয়া
সমাদরে জলদেরে করি' সমর্পণ,
প্রণয়পূরিত বাক্যে প্রীতি সম্ভাষিয়া
পুলকে করিল যক্ষ স্বাগত জ্ঞাপন।

*

( ৫ )

ধূমজ্যোতিঃসলিলমরুতাং সন্নিপাতঃ ক্ব মেঘঃ
সন্দেশার্থাঃ ক্ব পটুকরণৈঃ প্রাণিভিঃ প্রাপণীয়াঃ।
ইত্যৌৎসুক্যাদপরিগণয়ন্ গুহ্যকস্তং যযাচে
কামার্ত্তা হি প্রকৃতিকৃপণাশ্চেতনাচেতনেষু॥

ধূমজ্যোতিঃসলিলমরুতাং সন্নিপাতঃ (সঙ্ঘাতঃ) মেঘঃ ক্ব ?—(অচেতনত্বাৎ সন্দেশানর্হ ইত্যর্থঃ); পটুকরণৈঃ (সমর্থেন্দ্রিয়ৈঃ) প্রাণিভিঃ (চেতনৈঃ) প্রাপণীয়াঃ (প্রাপয়িতব্যাঃ) সন্দেশার্থাঃ ক্ব ?—ইতি (এবং) ঔৎসুক্যাৎ (ইষ্টার্থোদ্যুক্তত্বাৎ) অপরিগণয়ন্ (অবিচারয়ন্) গুহ্যকঃ (যক্ষঃ) তং (মেঘং) যযাচে (প্রার্থয়াঞ্চক্রে)। হি (যতঃ) কামার্ত্তাঃ (মদনাতুরাঃ) চেতনাচেতনেষু [বিষয়ে] প্রকৃতিকৃপণাঃ (স্বভাবদীনাঃ) [ভবন্তি]।

ধূমজ্যোতির্জলবায়ুমিলনে রচিত
(অচেতন) মেঘ কোথা সাধে দৌত্যভার,
শক্তিধর, (কার্য্যদক্ষ, কর্ত্তব্যে দীক্ষিত),
সচেতন জীব শুধু যোগ্য কর্ম্মী যা'র ?—
উৎকণ্ঠা-আবেগে ইহা না বিচারি' মনে
মেঘ সন্নিধানে যক্ষ করিল প্রার্থনা।
সচেতন-অচেতন-ভেদ-নির্ব্বাচনে
কামাতুরে নাহি (কভু) রহে বিবেচনা।

( ৬ )

জাতং বংশে ভুবনবিদিতে পুষ্করাবর্ত্তকানাং
জানামি ত্বাং প্রকৃতিপুরুষং কামরূপং মঘোনঃ।
তেনার্থিত্বং ত্বয়ি বিধিবশাদ্দূরবন্ধুর্গতোঽহং
যাচ্ঞা মোঘা বরমধিগুণে নাধমে লব্ধকামা ॥

[হে মেঘ!] ত্বাং ভুবনবিদিতে (জগতি সুপ্রথিতে) পুষ্করাবর্ত্তকানাং বংশে জাতং কামরূপং (ইচ্ছাধীনবিগ্রহং) মঘোনঃ (ইন্দ্রস্য) প্রকৃতিপুরুষং (প্রধানপুরুষং) জানামি। তেন [হেতুনা] বিধিবশাৎ (দৈবায়ত্তত্বাৎ) দূরবন্ধুঃ (বিযুক্তভার্য্যঃ) অহং ত্বয়ি অর্থিত্বং গতঃ (ভবৎসকাশে কিঞ্চিৎ যাচিতুমাগতঃ)। অধিগুণে (অধিকগুণে) [পুংসি] যাচ্ঞা মোঘা (নিষ্ফলাপি) বরং (ঈষৎপ্রিয়ং); অধমে (নির্গুণে) [যাচ্ঞা] লব্ধকামা (সফলাপি) ন [বরং]।

"জানি, (মেঘ), জন্ম তব (জলদপ্রবর)
পুষ্করাবর্ত্তককুলে * ভুবনবিদিত,—
বাসব-অমাত্য তুমি,—ইচ্ছাতনুধর,—
অর্থিভাবে তব পাশে তাই উপনীত,
বিধিবশে বিরহিত হ'য়ে প্রিয়জনে।
—মহতের পাশে ভিক্ষা ভাবি তবু শ্রেয়ঃ,
বিফল হ'লেও তাহা (ভাগ্য-বিড়ম্বনে),
অধমে সফল ভিক্ষা কভু নহে প্রেয়ঃ।

( ৭ )

সন্তপ্তানাং ত্বমসি শরণং তৎ পয়োদ প্রিয়ায়াঃ
সন্দেশং মে হর ধনপতিক্রোধবিশ্লেষিতস্য ।
গন্তব্যা তে বসতিরলকা নাম যক্ষেশ্বরাণাং
বাহ্যোদ্যানস্থিতহরশিরশ্চন্দ্রিকাধৌতহর্ম্ম্যা ॥

[হে] পয়োদ (মেঘ !) ত্বং সন্তপ্তানাং (আতপেন বা, প্রবাসবিরহেণ বা, সংজ্বরিতানাম্) শরণং (রক্ষকঃ) অসি । তৎ (তস্মাৎ কারণাৎ) ধনপতিক্রোধ-বিশ্লেষিতস্য (কুবেরস্য ক্রোধেন প্রিয়য়া বিয়োজিতস্য) মে (মম) সন্দেশং (বার্ত্তাং) প্রিয়ায়াঃ হর (প্রিয়াং প্রতি নয়) । [এতদ্দৌত্যং নিষ্পাদয়িতুং] বাহ্যোত্থানস্থিতহরশিরশ্চন্দ্রিকাধৌতহর্ম্ম্যা অলকা নাম (অলকেতিপ্রসিদ্ধা) যক্ষেশ্বরাণাং বসতিঃ (স্থানং) তে (তব) গন্তব্যা ।

"তাপিতের তুমি, মেঘ, জুড়া'বার স্থান ;
বিরহসন্তাপতপ্ত মোর সমাচার,
যাচি তাই—বহ, (সখে,) প্রিয়া-সন্নিধান ;—
ধনপতি-কোপবশে এ দশা আমার ।
(এই কার্য্য লাগি') তব গন্তব্য বিহিত
যক্ষরাজ-বাসভূমি অলকাভুবনে, *
ধৌত যা'র সৌধমালা উপবনস্থিত
চন্দ্রচূড়শিরশোভী চন্দ্রমা-কিরণে ।




( ৮ )

ত্বামারূঢ়ং পবনপদবীমুদ্‌গৃহীতালকান্তাঃ
প্রেক্ষিষ্যন্তে পথিকবনিতাঃ প্রত্যয়াদাশ্বসত্যঃ।
কঃ সন্নদ্ধে বিরহবিধুরাং ত্বয্যুপেক্ষেত জায়াং
ন স্যাদন্যোঽপ্যহমিব জনো যঃ পরাধীনবৃত্তিঃ॥

পবনপদবীং (আকাশং) আরূঢ়ং ত্বাং পথিকবনিতাঃ (প্রোষিতভর্ত্তৃকাঃ) প্রত্যয়াৎ (প্রিয়াগমনবিশ্বাসাৎ) আশ্বসত্যঃ (বিশ্বস্তাঃ) উদ্‌গৃহীতালকান্তাঃ (দৃষ্টিপ্রসারার্থং উন্নময্য ধৃতালকাগ্রাঃ) [সত্যঃ] প্রেক্ষিষ্যন্তে (অত্যুৎকণ্ঠতয়া দ্রক্ষ্যন্তি)। [তথাহি] ত্বয়ি সন্নদ্ধে সমুদিতে [সতি], অহমিব যো জনঃ পরাধীনবৃত্তিঃ (পরায়ত্তজীবিকো) ন স্যাৎ, অন্যোঽপি (মদ্ব্যতিরিক্তোঽপি) কঃ বিরহবিধুরাং (বিরহেণ বিবশাং) জায়াং উপেক্ষেত ?

"উঠিলে গগনে, (মেঘ,) তুমি বায়ুস্রোতে,
হেরিবে তোমারে যত প্রবাসি-বনিতা,
উঠা'য়ে অলকপ্রান্ত (আঁখিপথ হ'তে),
পতিসমাগম-আশে হ'য়ে আশান্বিতা।
—তোমার উদয় (কভু) হ'লে সজ্ঘটন,
আমা সম (ভাগ্যহীন) পরাধীন বিনা,
(অবহেলে) উপেক্ষিতে পারে কোন্ জন
বিরহিণী দয়িতারে (বিষাদে মলিনা) ?




( ৯ )

মন্দং মন্দং নুদতি পবনশ্চানুকূলো যথা ত্বাং
বামশ্চায়ং নদতি মধুরং চাতকস্তে সগন্ধঃ।
গর্ভাধানক্ষণপরিচয়ান্নূনমাবদ্ধমালাঃ
সেবিষ্যন্তে নয়নসুভগং খে ভবন্তং বলাকাঃ॥

অনুকূলঃ পবনঃ (বায়ুঃ) যথা ত্বাং মন্দং মন্দং নুদতি (প্রেরয়তি),—অয়ং সগন্ধঃ (সগর্ব্বঃ) চাতকশ্চ তে (তব) বামঃ (বামভাগস্থঃ) মধুরং (শ্রাব্যং) নদতি (কূজতি) [তথা] গর্ভাধানক্ষণপরিচয়াৎ (গর্ভোৎপাদন-সুখাভ্যাসাৎ) খে (ব্যোম্নি) আবদ্ধমালাঃ (বদ্ধপঙ্‌ক্তয়ঃ) [সত্যঃ] বলাকাঃ (বলাকাঙ্গনাঃ) নয়নসুভগং (দৃষ্টিপ্রিয়ং) ভবন্তং নূনং (সত্যং) সেবিষ্যন্তে।

"অনুকূল পথে যবে (মৃদুল) পবন
চলি'ছে তোমায় ল'য়ে মন্দ মন্দ বহি',
শ্রবণমধুর স্বরে করি'ছে কূজন
সগর্ব্ব চাতক এই বামে তব রহি';—
বকবধূগণ* (তবে) গগনের গায়
মিলন-সম্ভোগ-সুখ-অভ্যাসের বশে,
নিশ্চয় বাঁধিয়া শ্রেণী, (ফুলহার প্রায়),
সেবিবে নয়নারাম তোমারে (হরষে)।

( ১০ )

তাঞ্চাবশ্যং দিবসগণনাতৎপরামেকপত্নী-
মব্যাপন্নামবিহতগতির্দ্রক্ষ্যসি ভ্রাতৃজায়াম্।
আশাবন্ধঃ কুসুমসদৃশং প্রায়শোহ্যঙ্গনানাং
সদ্যঃপাতি প্রণয়ি হৃদয়ং বিপ্রয়োগে রুণদ্ধি ॥

[হে মেঘ!] দিবসগণনাতৎপরাং (অবশিষ্টদিনানাং সংখ্যানে প্রবৃত্তাং) অব্যাপন্নাং (শাপাবসানে মদাগমনপ্রত্যাশয়া জীবিতাং) একপত্নীং (পতিব্রতাং) [তব] ভ্রাতৃজায়াং তাং (মৎপ্রিয়াং) অবিহতগতিঃ (অবিচ্ছিন্নগতিঃ) [সন্] অবশ্যং দ্রক্ষ্যসি চ (আলোকয়িষ্যসে এব)। [তথাহি] আশাবন্ধঃ প্রণয়ি (প্রেমযুক্তম্) কুসুমসদৃশং (সুকুমারং) বিপ্রয়োগে (বিরহে) সদ্যঃপাতি (সদ্যোভ্রংশনশীলম্) অঙ্গনানাং হৃদয়ং (জীবিতং) প্রায়শঃ (প্রায়েণ) রুণদ্ধি (প্রতিবধ্নাতি)।

"অবিরাম বেগে, মেঘ, করিয়া গমন
অবশ্য হেরিবে, রত দিনগণনায়,
সাধ্বী তব ভ্রাতৃজায়া রেখেছে জীবন
শাপান্তে আমার সনে মিলন-আশায়।
—প্রেমময়, সুকুমার কুসুমের প্রায়,
রমণীহৃদয় যবে আসন্নপতন
(দয়িতের অসহন) বিরহব্যথায়,
রাখে প্রায় বাঁধি' তা'রে আশার বন্ধন।

( ১১ )

কর্ত্তুং যচ্চ প্রভবতি মহীমুচ্ছিলীন্ধ্রামবন্ধ্যাং
তচ্ছ্রুত্বা তে শ্রবণসুভগং গর্জ্জিতং মানসোৎকাঃ।
আ কৈলাসাদ্বিসকিসলয়চ্ছেদপাথেয়বন্তঃ
সম্পৎস্যন্তে নভসি ভবতো রাজহংসাঃ সহায়াঃ॥

যৎ গর্জ্জিতং মহীং (বসুধাং) উচ্ছিলীন্ধ্রাং (উদ্ভূতকন্দলিকাং) অবন্ধ্যাং (সফলাং) চ কর্ত্তুং প্রভবতি (শক্নোতি), শ্রবণসুভগং (শ্রোত্রসুখং) তে (তব) তৎ (গর্জ্জিতং) শ্রুত্বা (আকর্ণ্য) মানসোৎকাঃ (মানসসরোবরং গন্তুকামাঃ) বিসকিসলয়চ্ছেদপাথেয়বন্তঃ (মৃণালকন্দ-শকলসম্বলবন্তঃ) রাজহংসাঃ (চঞ্চুচরণৈর্লোহিতৈঃ সিতাঃ হংসবিশেষাঃ) নভসি (ব্যোম্নি) ভবতঃ (তব) আ কৈলাসাৎ (কৈলাসপর্য্যন্তং) সহায়াঃ (সযাত্রাঃ) সম্পৎস্যন্তে (ভবিষ্যন্তি)।

"ফুটা'য়ে কন্দলী-কলি * পারে যে গর্জ্জন
বসুধার সফলতা করিতে প্রকাশ,
শুনি' সেই নাদ তব শ্রবণরঞ্জন,
মানস-সরসীযাত্রা * করি' অভিলাষ,
(রক্তচঞ্চু রক্তপাদ) যতেক মরাল,
ছাইয়া আকাশপথ (দলে দলে সবে),
লইয়া পাথেয় সাথে কমলমৃণাল,
কৈলাস * অবধি তব সহযাত্রী হ'বে।

( ১২ )

আপৃচ্ছস্ব প্রিয়সখমমুং তুঙ্গমালিঙ্গ্য শৈলং
বন্দ্যৈঃ পুংসাং রঘুপতিপদৈরঙ্কিতং মেখলাসু।
কালে কালে ভবতি ভবতো যস্য সংযোগমেত্য
স্নেহব্যক্তিশ্চিরবিরহজং মুঞ্চতো বাষ্পমুষ্ণম্॥

পুংসাং বন্দ্যৈঃ (নরারাধনীয়ৈঃ) রঘুপতিপদৈঃ (রামপাদন্যাসৈঃ) মেখলাসু (কটকেষু) অঙ্কিতং (চিহ্নিতং) [পবিত্রত্বাৎ সম্ভাবনার্হং] প্রিয়সখং অমুং তুঙ্গং (উন্নতং) শৈলং (রামগিরিং) আলিঙ্গ্য আপৃচ্ছস্ব (আমন্ত্রণেন সভাজয়)। কালে কালে (প্রতিপ্রাবৃট্কালং) ভবতঃ (তব) সংযোগং (সম্পর্কং) এত্য চিরবিরহজং (দীর্ঘবিরহজাতং) উষ্ণং বাষ্পং (উষ্মাণং নেত্রজলঞ্চ) মুঞ্চতঃ যস্য (শৈলস্য) স্নেহব্যক্তিঃ (প্রেমাবির্ভাবঃ) ভবতি।

"লোকারাধ্য রঘুনাথচরণ-অঙ্কিত
(পবিত্র) মেখলা যা'র, (সম্মুখে, তোমার)
প্রিয় সখা তুঙ্গ ওই শৈল (অবস্থিত) ;—
আলিঙ্গনদানে কর সমাদর তা'র।
বর্ষে বর্ষে (বর্ষাগমে) অই গিরিবর,
হইলে তোমার সনে (শুভ) সম্মিলন,
প্রকাশে প্রণয়, দীর্ঘ বিরহের পর,
(অশ্রুচ্ছলে) উষ্ণবাষ্প করিয়া মোচন।

( ১৩ )

মার্গং তাবচ্ছৃণু কথয়তস্তৎপ্রয়াণানুরূপং
সন্দেশং মে তদনু জলদ শ্রোষ্যসি শ্রোত্রপেয়ম্।
খিন্নঃ খিন্নঃ শিখরিষু পদং ন্যস্য গন্তাসি যত্র
ক্ষীণঃ ক্ষীণঃ পরিলঘু পয়ঃ স্রোতসাঞ্চোপযুজ্য ॥

[হে] জলদ! কথয়তঃ [মত্তঃ] ত্বৎপ্রয়াণানুরূপং (তব গমনানুকূলং) মার্গং (অধ্বানং) তাবৎ (ইদানীং) শৃণু; তদনু (মার্গশ্রবণানন্তরং) শ্রোত্রপেয়ম্ (শ্রবণরঞ্জনং) মে (মম) সন্দেশং (বাচিকং) শ্রোষ্যসি। খিন্নঃ খিন্নঃ (ক্ষীণবলঃ) [সন্] শিখরিষু (পর্ব্বতেষু) পদং (চরণং) ন্যস্য (নিক্ষিপ্য), ক্ষীণঃ ক্ষীণঃ (কৃশাঙ্গঃ) [সন্] স্রোতসাং পরিলঘু (গুরুত্বদোষরহিতং) পয়ঃ (পানীয়ং) উপযুজ্য (নিপীয়) চ যত্র (মার্গে) গন্তাসি (গমিষ্যসি)।

"কহি, শুন, প্রথমতঃ, ওহে জলধর!
যাইবার যোগ্য তব পথ-বিবরণ;
(প্রিয়াপাশে কথ্য) মম, শ্রুতিসুখকর,
মরমের কথা, পরে, করিবে শ্রবণ।
(পথশ্রমে কভু, মেঘ,) হইলে দুর্ব্বল,
ক্ষণেক শিখরিশিরে রাখিয়া চরণ,—
ক্ষীণ হ'লে, অতি-লঘু স্রোতস্বিনী-জল
করি' পান,—সেই পথে করিবে গমন।

( ১৪ )

অদ্রেঃ শৃঙ্গং হরতি পবনঃ কিংস্বিদিত্যুন্মুখীভি-
র্দৃষ্টোৎসাহশ্চকিতচকিতং মুগ্ধসিদ্ধাঙ্গনাভিঃ।
স্থানাদস্মাৎ সরসনিচুলাদুৎপতোদঙ্মুখঃ খং
দিঙ্নাগানাং পথি পরিহরন্ স্থূলহস্তাবলেপান্॥

পবনঃ (বায়ুঃ) অদ্রেঃ (রামগিরেঃ) শৃঙ্গং হরতি কিং স্বিৎ ইতি [শঙ্কয়া] উন্মুখীভিঃ (উন্নতমুখীভিঃ) মুগ্ধসিদ্ধাঙ্গনাভিঃ চকিতচকিতং (চকিতপ্রকারং) দৃষ্টোৎসাহঃ (দৃষ্টসংরম্ভঃ) [সন্] সরসনিচুলাৎ (আর্দ্রৈঃ স্থলবেতসৈঃ আকীর্ণাৎ) অস্মাৎ স্থানাৎ (আশ্রমাৎ) পথি (নভোমার্গে) দিঙ্‌নাগানাং (দিগ্‌গজানাং) স্থূলহস্তাবলেপান্ (স্থূলকরাক্ষেপান্) পরিহরন্ উদঙ্‌মুখঃ (উত্তরাভিমুখঃ) [সন্] খং (আকাশং) উৎপত (উদ্গচ্ছ)।

"বায়ু না-কি গিরিশৃঙ্গ করি'ছে হরণ ?—
(গমন-উদ্যোগে তব) ভাবি' এই মনে,
তুলিয়া বয়ান মুগ্ধ সিদ্ধনারীগণ *
হেরিবে তোমার পানে চকিত নয়নে।
সরস নিচুলপূর্ণ * এ আশ্রম হ'তে
উঠি' শূন্যে উত্তরাস্যে করিয়ো গমন,
(সাবধানে) পরিহার করি' নভোপথে
দিঙ্নাগদলের * স্থূল কর-আস্ফালন।

( ১৫ )

রত্নচ্ছায়াব্যতিকর ইব প্রেক্ষ্যমেতৎপুরস্তা-
দ্বল্মীকাগ্রাৎপ্রভবতি ধনুঃখণ্ডমাখণ্ডলস্য।
যেন শ্যামং বপুরতিতরাং কান্তিমাপৎস্যতে তে
বর্হেণেব স্ফুরিতরুচিনা গোপবেশস্য বিষ্ণোঃ॥

রত্নচ্ছায়াব্যতিকর ইব (পদ্মরাগাদিমণিপ্রভাণাং মিশ্রণমিব) প্রেক্ষ্যং (দর্শনীয়ং) এতৎ আখণ্ডলস্য (ইন্দ্রস্য) ধনুঃখণ্ডং পুরস্তাৎ (অগ্রে) বল্মীকাগ্রাৎ (বামলূরবিবরাগ্রাৎ) প্রভবতি (আবির্ভবতি)। যেন (ধনুঃখণ্ডেন) তে (তব) শ্যামং বপুঃ স্ফুরিতরুচিনা (উজ্জ্বলকান্তিনা) বর্হেণ (পিচ্ছেন) গোপবেশস্য বিষ্ণোঃ (গোপালস্য) [শ্যামং বপুঃ] ইব অতিতরাং কান্তিং (শোভাং) আপৎস্যতে।

"(সপ্তবর্ণে সমুজ্জ্বল) রত্নবিনিঃসৃত
মিশ্রিত কিরণ সম (বিচিত্র বরণ)
বল্মীকশিখর হ'তে হ'তেছে উদিত
ইন্দ্রধনুঃখণ্ড অই (নয়নরঞ্জন)।
উহার পরশে তব শ্যাম কলেবর
ধরিবে পরম শোভা (চিত্তবিমোহন),—
সমুজ্জ্বল শিখিপুচ্ছে সজ্জিত (সুন্দর)
গোপবেশধারী যথা শ্রীমধুসূদন।

( ১৬ )

ত্বয্যায়ত্তং কৃষিফলমিতি ভ্রূবিলাসানভিজ্ঞৈঃ
প্রীতিস্নিগ্ধৈর্জনপদবধূলোচনৈঃ পীয়মানঃ।
সদ্যঃ সীরোৎকষণস্থুরভি ক্ষেত্রমারুহ্য মালং
কিঞ্চিৎ পশ্চাদ্ ব্রজ লঘুগতির্ভূয় এবোত্তরেণ ॥

কৃষিফলং ত্বয়ি আয়ত্তং (অধীনং) ইতি [হেতোঃ] প্রীতিস্নিগ্ধৈঃ (অকৃত্রিম-প্রেমার্দ্রৈ) ভ্রূবিলাসানভিজ্ঞৈঃ (কটাক্ষাদিশূন্যৈঃ) জনপদবধূলোচনৈঃ (পল্লী-যোষিতাং নয়নৈঃ) পীয়মানঃ (সাদরং বীক্ষ্যমাণঃ) [সন্] সদ্যঃ সীরোৎকষণ-স্থরভি মালং ক্ষেত্রং (শৈলপ্রায়মুন্নতস্থলং) আরুহ্য (সদ্যঃকৃষ্টভূমেঃ আরোহণ-ক্রিয়য়া বর্ষণেন স্থরভিত্বং নিষ্পাদ্য) কিঞ্চিৎ পশ্চাৎ ব্রজ (গচ্ছ) ; লঘুগতিঃ (ক্ষিপ্রগমনঃ) [সন্] ভূয়ঃ (পুনরপি) উত্তরেণ এব (উত্তরমার্গেণৈব) [ব্রজ]।

"কৃষিফল তবাধীন জানিয়া নিশ্চিত,
(সরলহৃদয়া) যত পল্লীবধূগণ
চটুলকটাক্ষহীন, (প্রীতিবিস্ফারিত,)
করিবে সাদর নেত্রে তোমারে দর্শন।
সদ্যঃকৃষ্ট মালভূমে * উঠি' অতঃপর,
বর্ষণে করিয়া তা'র সৌরভ-সঞ্চার,
কিঞ্চিত পশ্চিমে তবে ফিরি' (জলধর),
আশুগতি উত্তরাস্যে যা'বে পুনর্ব্বার।

( ১৭ )

ত্বামাসারপ্রশমিতবনোপপ্লবং সাধু মূর্দ্ধ্না
বক্ষ্যত্যধ্বশ্রমপরিগতং সানুমানাম্রকূটঃ।
ন ক্ষুদ্রোঽপি প্রথমসুকৃতাপেক্ষয়া সংশ্রয়ায়
প্রাপ্তে মিত্রে ভবতি বিমুখঃ কিং পুনর্যস্তথোচ্চৈঃ॥

আম্রকূটঃ [নাম] সানুমান্ (পর্ব্বতঃ) আসারপ্রশমিতবনোপপ্লবং (ধারা-সম্পাতেন প্রশমিতদাবাগ্নিং) অধ্বশ্রমপরিগতং (পথশ্রান্তং) ত্বাং সাধু (সম্যক্) মূর্দ্ধ্না বক্ষ্যতি (বোঢ়া)। [তথাহি] মিত্রে (সুহৃদি) সংশ্রয়ায় প্রাপ্তে (আগতে) [সতি] ক্ষুদ্রোঽপি (দরিদ্রোঽপি) প্রথমসুকৃতাপেক্ষয়া (পূর্ব্বোপ-কারপর্য্যালোচনয়া) বিমুখঃ ন ভবতি; যঃ তথা (তেন প্রকারেণ) উচ্চৈঃ (উন্নতঃ) [স আম্রকূটঃ] কিং পুনঃ (বিমুখো ন ভবতীতি কিমু বক্তব্যং)?

"প্রশমিত দাবানল * যা'র বরষণে,
পথশ্রান্ত তোমা (হেন প্রিয় বন্ধুবরে)
আম্রকূট * গিরিবর ধরিবে যতনে
নিজ (তুঙ্গ) শৃঙ্গোপরি, (বিশ্রামের তরে)।
—ক্ষুদ্রও বিমুখ নহে মিত্রে দিতে স্থান,
পূর্ব্বকৃত উপকার করিয়া স্মরণ;
বিস্ময় কি—বন্ধুবরে করিবে সম্মান,
আম্রকূট গিরি সম উন্নত যে জন?

( ১৮ )

ছন্নোপান্তঃ পরিণতফলদ্যোতিভিঃ কাননাম্রৈ-
স্তয্যারূঢ়ে শিখরমচলঃ স্নিগ্ধবেণীসবর্ণে।
নূনং যাস্যত্যমরমিথুনপ্রেক্ষণীয়ামবস্থাং
মধ্যে শ্যামঃ স্তন ইব ভুবঃ শেষবিস্তারপাণ্ডুঃ ॥

[হে মেঘ !] পরিণতফলদ্যোতিভিঃ কাননাম্রৈঃ (বনচূতৈঃ) ছন্নোপান্তঃ (আবৃতপার্শ্বঃ) অচলঃ (আম্রকূটাদ্রিঃ) স্নিগ্ধবেণীসবর্ণে (মসৃণকেশবন্ধচ্ছায়ে শ্যামবর্ণে) ত্বয়ি শিখরং (শৃঙ্গং) আরূঢ়ে [সতি] শেষবিস্তারপাণ্ডুঃ (প্রান্ত-পাণ্ডুঃ) মধ্যে শ্যামঃ ভুবঃ স্তন ইব অমরমিথুনপ্রেক্ষণীয়াং (অমরযুগল-দর্শনীয়াং) অবস্থাং নূনং যাস্যতি।

"চিকণ কবরী সম শ্যামলবরণ
তুমি, (মেঘ,) আরোহিলে শৃঙ্গের উপর,
পরিণতফলজাত বর্ণে সুশোভন
বনচূতে অঙ্গঢাকা অই গিরিবর,
পাণ্ডুবর্ণ প্রান্তদেশ, মধ্যভাগে শ্যাম,
ধরণীর (বক্ষোমাঝে) পয়োধর প্রায়,
দেবদম্পতির দিব্য নয়নাভিরাম
ধরিবে অপূর্ব্ব রূপ—সন্দেহ না তা'য়।

( ১৯ )

স্থিত্বা তস্মিন্ বনচরবধূভুক্তকুঞ্জে মুহূর্ত্তং
তোয়োৎসর্গদ্রুততরগতিস্তৎপরং বর্ত্ম তীর্ণঃ।
রেবাং দ্রক্ষ্যস্যুপলবিষমে বিন্ধ্যপাদে বিশীর্ণাং
ভক্তিচ্ছেদৈরিব বিরচিতাং ভূতিমঙ্গে গজস্য ॥

বনচরবধূভুক্তকুঞ্জে তস্মিন্ (আম্রকূটে) মুহূর্ত্তং (অল্পকালং) স্থিত্বা (বিশ্রম্য) তোয়োৎসর্গদ্রুততরগতিঃ (বর্ষণেন অতিক্ষিপ্রগমনঃ) [সন্] তৎপরং বর্ত্ম তীর্ণঃ (মার্গং অতিক্রান্তঃ) গজস্য (হস্তিনঃ) অঙ্গে (দেহে) ভক্তিচ্ছেদৈঃ (রচনাভঙ্গিভিঃ) বিরচিতাং ভূতিমিব (শৃঙ্গারমিব) উপলবিষমে (পাষাণৈর্দন্তুরে) বিন্ধ্যপাদে (বিন্ধ্যস্যাদ্রেঃ প্রত্যন্তপর্ব্বতে) বিশীর্ণাং (বিসারিণীং ক্ষীণাং) রেবাং (নর্ম্মদাম্) দ্রক্ষ্যসি।

"বিহরে কিরাতবধূ যেথা কুঞ্জবনে,
ক্ষণেক সে শৈলে করি' শ্রান্তি-উপশম,
বর্ষণে শীর্ণতা হেতু ত্বরিতগমনে
পরবর্ত্তী পথ তবে করি' অতিক্রম,
বন্ধুর উপলময় বিন্ধ্যপাদতলে
হেরিবে বিশীর্ণকায়া* নদী নর্ম্মদায়,—
গজ-অঙ্গে (অপরূপ) রচনকৌশলে
( নানাবর্ণে ) বিচিত্রিত ভস্মরেখা প্রায়!

( ২০ )

তস্যাস্তিক্তৈর্বনগজমদৈর্বাসিতং বান্তবৃষ্টি-
র্জম্বুকুঞ্জপ্রতিহতরয়ং তোয়মাদায় গচ্ছেঃ।
অন্তঃসারং ঘন তুলয়িতুং নানিলঃ শক্ষ্যতি ত্বাং
✓ রিক্তঃ সর্ব্বো ভবতি হি লঘুঃ পূর্ণতা গৌরবায় ॥

বান্তবৃষ্টিঃ (উদ্গীর্ণবর্ষঃ) [সন্] তিক্তৈঃ (তিক্তরসবদ্ভিঃ) বনগজমদৈঃ বাসিতং (সুরভিতং) জম্বুকুঞ্জপ্রতিহতরয়ং (জম্বুকুঞ্জৈঃ প্রতিবদ্ধবেগং) তস্যাঃ (রেবায়াঃ) তোয়ং আদায় গচ্ছেঃ (ব্রজ)। [হে] ঘন (মেঘ!) অন্তঃসারং ত্বাং অনিলঃ (আকাশবায়ুঃ) তুলয়িতুং (অভিভবিতুং) ন শক্ষ্যতি (শক্তো ন ভবিষ্যতি)। সর্ব্বঃ হি রিক্তঃ (অন্তঃসারশূন্যঃ) লঘুঃ ভবতি; পূর্ণতা (সারবত্তা) গৌরবায় [ভবতি]।

"বর্ষণে হইলে তুমি ক্ষীণ কলেবর,
বনগজমদে তিক্ত নর্ম্মদার জল
—জম্বুকুঞ্জে রুদ্ধ যা'র প্রবাহ (মন্থর)—
করি' পান, যা'বে (পুনঃ হইয়া সবল)।
(এইরূপে) অন্তঃসার হ'লে, (নব) ঘন,
বায়ু না পারিবে (কভু) রোধিতে তোমায়;—
✓ লঘু সেই—অন্তঃসারশূন্য যেই জন,
পূর্ণতাই, (পক্ষান্তরে), গৌরব বাড়ায়।

( ২১ )

নীপং দৃষ্ট্বা হরিতকপিশং কেশরৈরর্দ্ধরূঢ়ৈ-
রাবির্ভূতপ্রথমমুকুলাঃ কন্দলীশ্চানুকচ্ছম্।
জগ্ধ্বারণ্যেষ্বধিকসুরভিং গন্ধমাঘ্রায় চোর্ব্ব্যাঃ
সারঙ্গাস্তে জললবমুচঃ সূচয়িষ্যন্তি মার্গম্॥

সারঙ্গাঃ (কুরঙ্গাঃ) অর্দ্ধরূঢ়ৈঃ (একদেশোদ্গতৈঃ) কেশরৈঃ (কিঞ্জল্কৈঃ) হরিতকপিশং (পালাশবর্ণং কৃষ্ণপীতঞ্চ) নীপং (স্থূলকদম্বকুসুমং) দৃষ্ট্বা (সংপ্রেক্ষ্য), [তথা] অনুকচ্ছং আবির্ভূতপ্রথমমুকুলাঃ কন্দলীঃ জগ্ধ্বা চ (জলতটসন্নিহিতেষু প্রদেশেষু প্রথমোৎপন্নান্ ভূকদলীমুকুলান্ ভক্ষয়িত্বা চ), অরণ্যেষু অধিকসুরভিং (অতিঘ্রাণতর্পণম্) উর্ব্ব্যাঃ (ভূমেঃ) গন্ধং আঘ্রায় চ, জললবমুচঃ (জলবিন্দুবর্ষণকুশলস্য) তে (তব) মার্গং সূচয়িষ্যন্তি (অনুমাপয়িষ্যন্তি)।

"হরিত-কপিশ বর্ণ, অর্দ্ধ-বিকশিত,
কদম্বকুসুমরাজি করি' বিলোকন,—
জলতট-সন্নিধানে নবমুকুলিত
(কোমল) কন্দলীকলি * করিয়া ভক্ষণ,—
অরণ্যপ্রদেশে আর ঘ্রাণতৃপ্তিকর
সিক্ত-ভূমি-মুক্ত গন্ধ করিয়া গ্রহণ,—
করিবে (চপলগতি) কুরঙ্গনিকর
বারিবিন্দুবর্ষী তব পথ নিরূপণ।

( ২২ )

অম্ভোবিন্দুগ্রহণচতুরাংশ্চাতকান্ বীক্ষমাণাঃ
শ্রেণীভূতাঃ পরিগণনয়া নির্দ্দিশন্তো বলাকাঃ।
ত্বামাসাদ্য স্তনিতসময়ে মানয়িষ্যন্তি সিদ্ধাঃ
সোৎকম্পানি প্রিয়সহচরীসম্ভ্রমালিঙ্গিতানি॥

অম্ভোবিন্দুগ্রহণচতুরান্ (বৃষ্ট্যম্বুগ্রহণদক্ষান্) চাতকান্ বীক্ষমাণাঃ (কৌতুকাৎ পশ্যন্তঃ), শ্রেণীভূতাঃ (বদ্ধপঙ ক্তীঃ) বলাকাঃ পরিগণনয়া (একা দ্বে তিস্র ইতি সংখ্যানেন) নির্দ্দিশন্তঃ (হস্তেন দর্শয়ন্তঃ), সিদ্ধাঃ স্তনিতসময়ে (ত্বদ্গর্জ্জিতকালে) সোৎকম্পানি (উৎকম্পপূর্ব্বকানি) প্রিয়সহচরীসম্ভ্রমালিঙ্গিতানি আসাদ্য (স্বয়ংগ্রহণাশ্লেষসুখমনুভূয়) ত্বাং মানয়িষ্যন্তি (সাদরং সম্ভাবয়িষ্যন্তি)।

"বৃষ্টিপাতে বারিবিন্দুগ্রহণে কুশল
চাতক দর্শনে যবে রত সিদ্ধগণ,—
অঙ্গুলিনির্দ্দেশে (কেহ) বলাকার দল
(এক-দুই-তিন করি') গণিতে মগন,—
হেনকালে (আচম্বিতে) তব গরজনে
ভয়বিকম্পিতা প্রিয় সহচরীগণ
ধরিলে দয়িতে দ্রুত (গাঢ়) আলিঙ্গনে,
আদরে করিবে তা'রা তব আমন্ত্রণ।

( ২৩ )

উৎপশ্যামি দ্রুতমপি সখে মৎপ্রিয়ার্থং যিযাসোঃ
কালক্ষেপং ককুভসুরভৌ পর্ব্বতে পর্ব্বতে তে।
শুক্লাপাঙ্গৈঃ সজলনয়নৈঃ স্বাগতীকৃত্য কেকাঃ
প্রত্যুদ্‌যাতঃ কথমপি ভবান্ গন্তুমাশু ব্যবস্যেৎ ॥

[হে] সখে! মৎপ্রিয়ার্থং (মম প্রিয়ং বিধাতুং) দ্রুতমপি (ক্ষিপ্রমপি) যিযাসোঃ (যাতুমিচ্ছোঃ) তে (তব) ককুভসুরভৌ (কুটজসুগন্ধিনি) পর্ব্বতে পর্ব্বতে (প্রতিপর্ব্বতং) কালক্ষেপং (কালবিলম্বং) উৎপশ্যামি (উৎপ্রেক্ষে)। সজলনয়নৈঃ (সানন্দাশ্রুলোচনৈঃ) শুক্লাপাঙ্গৈঃ (ময়ূরৈঃ) কেকাঃ (বাণীঃ) স্বাগতীকৃত্য (স্বাগতবচনীকৃত্য) প্রত্যুদ্‌যাতঃ (অভ্যর্থিতঃ) [সন্] ভবান্ কথমপি (যথাকথঞ্চিৎ) আশু (শীঘ্রং) গন্তুং (প্রযাতুং) ব্যবস্যেৎ (উদ্যুঞ্জীত)।

"(আকাঙ্ক্ষিত) প্রিয় মোর সাধনের তরে
যদিও বাসনা তব যাইতে সত্বর,
ককুভ-কুসুমগন্ধী * প্রতি শৈলোপরে
হ'বে তব কালক্ষেপ,—তবু এই ডর।
(প্রেম-অনুরাগ-বশে) সজলনয়ন
ময়ূরের কেকারবে হ'য়ে সম্ভাষিত,
হইয়ো সচেষ্ট সখে!—(এই নিবেদন—
নিজপথে) কোনমতে যাইতে ত্বরিত।

( ২৪ )

পাণ্ডুচ্ছায়োপবনবৃতয়ঃ কেতকৈঃ সূচিভিন্নৈ-
র্নীড়ারম্ভৈর্গৃহবলিভুজামাকুলগ্রামচৈত্যাঃ।
ত্বয্যাসন্নে পরিণতফলশ্যামজম্বুবনান্তাঃ
সম্পৎস্যন্তে কতিপয়দিনস্থায়িহংসা দশার্ণাঃ॥

[হে মেঘ!] ত্বয়ি আসন্নে (সন্নিকৃষ্টে) [সতি] দশার্ণাঃ [নাম জনপদাঃ] সূচিভিন্নৈঃ (মুকুলাগ্রেষু বিকসিতৈঃ) কেতকৈঃ (কেতকীকুসুমৈঃ) পাণ্ডু-চ্ছায়োপবনবৃতয়ঃ, গৃহবলিভুজাং (কাকাদিগ্রামপক্ষিণাং) নীড়ারম্ভৈঃ (কুলায়নির্ম্মাণৈঃ) আকুলগ্রামচৈত্যাঃ, [তথা] পরিণতফলশ্যামজম্বুবনান্তাঃ, [তথা] কতিপয়দিনস্থায়িহংসাঃ সম্পৎস্যন্তে (ভবিষ্যন্তি)।

"তব আগমনে, (মেঘ), দশার্ণ-প্রদেশে, *
মুকুলাগ্রে বিকসিত কেতকী-ছটায় *
শোভিবে উদ্যান-বৃতি * ম্লানশুভ্র বেশে ;
কাকাদি বিহঙ্গকৃত নীড়-রচনায়
গ্রামপথে চৈত্য যত * হ'বে মুখরিত ;
পরিণত ফলভারে জম্বুকুঞ্জবন
(রমণীয়) শ্যামরূপে হইবে মণ্ডিত ;
কিছু দিন র'বে (সেথা সাথী) হংসগণ। *

( ২৫ )

তেষাং দিক্ষু প্রথিতবিদিশালক্ষণাং রাজধানীং
গত্বা সদ্যঃ ফলমবিকলং কামুকত্বস্য লব্ধা।
তীরোপান্তস্তনিতসুভগং পাস্যসি স্বাদু যস্মাৎ
সভ্রূভঙ্গং মুখমিব পয়ো বেত্রবত্যাশ্চলোর্ম্মি ॥

দিক্ষু প্রথিতবিদিশালক্ষণাং (বিদিশেতি সংজ্ঞয়া জগতি প্রসিদ্ধাং) তেষাং (দশার্ণানাং) রাজধানীং গত্বা (প্রধাননগরীং প্রাপ্য) সদ্যঃ কামুকত্বস্য (বিলাসিতায়াঃ) অবিকলং (সমগ্রং) ফলং লব্ধা (ত্বয়া লপ্স্যতে)। যস্মাৎ [কারণাৎ] স্বাদু (মধুরং) চলোর্ম্মি (তরঙ্গিতং) বেত্রবত্যাঃ [নাম নদ্যাঃ] পয়ঃ (জলং) সভ্রূভঙ্গং (ভ্রূকুটিযুক্তং) মুখং (অধরং) ইব তীরোপান্তস্তনিত-সুভগং (তটপ্রান্তে গর্জ্জিতেন সুভগং) পাস্যসি।

"অতঃপর পশি' সেই ভুবনবিদিত
নগরী বিদিশা* নাম্নী রাজধানী তা'র,
সদ্যই সমগ্র ফল লভিবে (নিশ্চিত)
কামনীয় (ভোগপ্রিয়) বিলাসী জনার।—
চলস্রোতা বেত্রবতী তটিনীর তীরে
মৃদু গরজনে, (সখে), করি' প্রেমগান,
মধুর সলিল তা'র পি'বে (ধীরে ধীরে),—
করে যথা সভ্রূভঙ্গ মুখসুধা পান।

( ২৬ )

নীচৈরাখ্যং গিরিমধিবসেস্তত্র বিশ্রামহেতো-
স্ত্বৎসম্পর্কাৎ পুলকিতমিব প্রৌঢ়পুষ্পৈঃ কদম্বৈঃ।
যঃ পণ্যস্ত্রীরতিপরিমলোদ্‌গারিভির্নাগরাণা-
মুদ্দামানি প্রথয়তি শিলাবেশ্মভির্যৌবনানি ॥

তত্র (বিদিশাসমীপে) বিশ্রামহেতোঃ (বিশ্রামার্থং) প্রৌঢ়পুষ্পৈঃ (প্রচুরকুসুমৈঃ) কদম্বৈঃ (নীপবৃক্ষৈঃ) ত্বৎসম্পর্কাৎ (তব সঙ্গাৎ) পুলকিতং (সঞ্জাতপুলকং) ইব নীচৈরাখ্যং গিরিং অধিবসেঃ (গিরৌ বস)। যঃ (নীচৈর্গিরিঃ) পণ্যস্ত্রীরতিপরিমলোদ্গারিভিঃ শিলাবেশ্মভিঃ (কন্দরৈঃ) নাগরাণাং (পৌরাণাং) উদ্দামানি (উৎকটানি) যৌবনানি প্রথয়তি (প্রকটয়তি)।

"থেকো সেথা করিবারে শ্রান্তিপরিহার
নীচৈঃ * নামা (নতশির) ভূধর-শিখরে,
পুষ্পিত কদম্বতরুসম্ভারে যাহার
অঙ্গ যেন তব স্পর্শে পুলকে শিহরে!
গুহাগৃহ সে গিরির, করি' উদ্গীরণ
কুলহীনা কামিনীর অঙ্গপরিমল,
উদ্দামপ্রকৃতি বলি' করে বিজ্ঞাপন
যৌবনমদান্ধ যত নাগরিকদল।

( ২৭ )

বিশ্রান্তঃ সন্ ব্রজ বননদীতীরজাতানি সিঞ্চ-
ন্নুদ্যানানাং নবজলকণৈর্যূথিকাজালকানি।
গণ্ডস্বেদাপনয়নরুজাক্লান্তকর্ণোৎপলানাং
ছায়াদানাৎ ক্ষণপরিচিতঃ পুষ্পলাবীমুখানাম্॥

বিশ্রান্তঃ সন্ (তত্র নীচৈর্গিরৌ বিনীতাধ্বশ্রমঃ সন্), বননদীতীরজাতানি উদ্যানানাং যূথিকাজালকানি (যূথিকাকোরকাণি) নবজলকণৈঃ সিঞ্চন্ (আর্দ্রীকুর্ব্বন্), [তথা] গণ্ডস্বেদাপনয়নরুজাক্লান্তকর্ণোৎপলানাং (কপোলস্বেদপ্রমার্জ্জনপীড়য়া ম্লানকর্ণোৎপলানাং) পুষ্পলাবীমুখানাং (পুষ্পচয়নব্যাপৃতানাং রমণীনাং মুখানাং) ছায়াদানাৎ (অনাতপং বিধায়) ক্ষণপরিচিতঃ [সন্], ব্রজ (গচ্ছ)।

"শ্রান্তি দূর করি' সেথা করিয়ো গমন—
বননদীতীরজাত * কুসুমকাননে
যূথিকাকোরকে সেচি' নবজলকণ,
ছায়াদানে (আর) যত মালিনী-বদনে *
হইয়া তা'দের সনে ক্ষণপরিচিত,—
(কুসুমচয়নে রত শ্রান্ত) যাহাদের
মুছিতে স্বেদের ধারা গণ্ডবিগলিত
মলিন হ'য়েছে (চারু) কমল কাণের।

( ২৮ )

বক্রঃ পন্থা যদপি ভবতঃ প্রস্থিতস্যোত্তরাশাং
সৌধোৎসঙ্গপ্রণয়বিমুখো মাস্ম ভূরুজ্জয়িন্যাঃ।
বিদ্যুদ্দামস্ফুরিতচকিতৈস্তত্র পৌরাঙ্গনানাং
লোলাপাঙ্গৈর্যদি ন রমসে লোচনৈর্বঞ্চিতোঽসি ॥

উত্তরাশাং (উদীচীং দিশং প্রতি) প্রস্থিতস্য ভবতঃ পন্থাঃ (উজ্জয়িনীমার্গঃ) যদপি বক্রঃ (দূরো যদ্যপি) [স্যাৎ], [তথাপি] উজ্জয়িন্যাঃ সৌধোৎসঙ্গপ্রণয়-বিমুখঃ (সৌধানাং উপরিভাগেষু পরিচয়পরাঙ্মুখঃ) মাস্ম ভূঃ (ন ভবেঃ)। তত্র (উজ্জয়িন্যাং) বিদ্যুদ্দামস্ফুরিতচকিতৈঃ (চপলাস্ফুরণসন্ত্রস্তৈঃ) লোলাপাঙ্গৈঃ (চঞ্চলকটাক্ষৈঃ) পৌরাঙ্গনানাং (পুরললনানাং) লোচনৈঃ যদি ন রমসে, [তর্হি ত্বং] বঞ্চিতোঽসি (প্রতারিতোঽসি)—[জন্মবৈফল্যং ভবেদিত্যর্থঃ]।

"উত্তরাস্যে গতিশীল যদিও তোমার
উজ্জয়িনী-পথ * কিছু হ'বে বক্রমুখ,
(তথাপি বিমানস্পর্শী) সৌধসনে তা'র
পরিচয়-সুখে, (সখে), হ'য়ো না বিমুখ।
বিলোল-অপাঙ্গ তথা পুরললনার
চপলাচমকত্রস্ত নয়ন চঞ্চল
যদি চিত্ত বিনোদন না করে তোমার,
তবে তব (নিতান্তই) জনম বিফল।

( ২৯ )

বীচিক্ষোভস্তনিতবিহগশ্রেণিকাঞ্চীগুণায়াঃ
সংসর্পন্ত্যাঃ স্খলিতসুভগং দর্শিতাবর্ত্তনাভেঃ।
নির্বিন্ধ্যায়াঃ পথি ভব রসাভ্যন্তরঃ সন্নিপত্য
স্ত্রীণামাদ্যং প্রণয়বচনং বিভ্রমো হি প্রিয়েষু॥

[হে সখে!] পথি (উজ্জয়িনীপথে) বীচিক্ষোভস্তনিতবিহগশ্রেণিকাঞ্চী-গুণায়াঃ (তরঙ্গসঙ্ক্ষোভাৎ কূজৎকলহংসাদিভিঃ অলঙ্কৃতনিতম্বায়াঃ) স্খলিত-সুভগং (উপলস্খলনেন সুন্দরং) সংসর্পন্ত্যাঃ (প্রবহন্ত্যাঃ) দর্শিতাবর্ত্তনাভেঃ নির্ব্বিন্ধ্যায়াঃ [নদ্যাঃ] সন্নিপত্য (সঙ্গত্য) রসাভ্যন্তরঃ ভব (তস্যাঃ রসং অনুভব)। স্ত্রীণাং প্রিয়েষু বিভ্রমঃ (বিলাসঃ) [এব] আদ্যং প্রণয়বচনং (প্রার্থনাবাক্যং) হি।

"উজ্জয়িনী-পথে, (সখে! হইয়া তৎপর),
মিলিয়া নির্ব্বিন্ধ্যা-সনে * ক'র' রসপান,
তরঙ্গতাড়নে যা'র কূজনমুখর
হংসমালা শোভে যেন মেখলা সমান।
দেখা'য়ে আবর্ত্তনাভি চ'লেছে তটিনী
উপলে স্খলিতকায়া কুটিল গতিতে ;—
প্রিয়জনে প্রেমবাণী (রসিকা) কামিনী
জানায় প্রথমে হেন (আকার-ইঙ্গিতে)।

( ৩০ )

✓ বেণীভূতপ্রতনুসলিলাসাবতীতস্য সিন্ধুঃ *
পাণ্ডুচ্ছায়া তটরুহতরুভ্রংশিভির্জীর্ণপর্ণৈঃ।
সৌভাগ্যং তে সুভগ বিরহাবস্থয়া ব্যঞ্জয়ন্তী
কার্শ্যং যেন ত্যজতি বিধিনা স ত্বয়ৈবোপপাদ্যঃ॥

[হে] সুভগ! বেণীভূতপ্রতনুসলিলা (বেণীরূপং স্বল্পং তোয়ং বিভ্রাণা) তটরুহতরুভ্রংশিভিঃ (কূলজাতানাং বৃক্ষাণাং গলিতৈঃ) জীর্ণপর্ণৈঃ (শুষ্ক-পত্রৈঃ) পাণ্ডুচ্ছায়া (পাণ্ডুবর্ণা) অসৌ (পূর্ব্বোক্তা) সিন্ধুঃ (নদী নির্ব্বিন্ধ্যা) বিরহাবস্থয়া অতীতস্য (প্রোষিতস্য) তে (তব) সৌভাগ্যং ব্যঞ্জয়ন্তী (প্রকাশ-য়ন্তী)। যেন বিধিনা (ব্যাপারেণ) কার্শ্যং (কৃশতাং) ত্যজতি স [বিধিঃ] ত্বয়া এব উপপাদ্যঃ (কর্ত্তব্যঃ)।

"(অবিচল প্রেমে) অই নির্ব্বিন্ধ্যা (সুন্দরী)
প্রবাসী-তোমার দীর্ঘ বিরহে তাপিত,
বিরল সলিল-ধারা বেণীরূপ ধরি', ---
উপকূলজাত যত তরুবিগলিত
(মলিন) পলিত পত্রে পাণ্ডুরবরণ,—
(পরম) সৌভাগ্য তব করি'ছে প্রকাশ।
তোমারি, হে ভাগ্যধর, কর্ত্তব্য এখন
বিধিমতে সে কৃশতা করিতে বিনাশ।

( ৩১ )

প্রাপ্যাবন্তীনুদয়নকথাকোবিদগ্রামবৃদ্ধান্
পূর্ব্বোদ্দিষ্টামনুসর পুরীং শ্রীবিশালাং বিশালাম্।
স্বল্পীভূতে সুচরিতফলে স্বর্গিণাং গাং গতানাং
শেষৈঃ পুণ্যৈর্হৃতমিব দিবঃ কান্তিমৎ খণ্ডমেকম্॥

উদয়নকথাকোবিদগ্রামবৃদ্ধান্ (উদয়নরাজস্য কথানাং তত্ত্বজ্ঞাঃ গ্রামবৃদ্ধাঃ সন্তি যেষু তান্) অবন্তীন্ (তন্নাম জনপদান্) প্রাপ্য পূর্ব্বোদ্দিষ্টাং (পূর্ব্বোক্তাং) শ্রীবিশালাং (সম্পত্তিমহতীং), সুচরিতফলে (পুণ্যফলে) স্বল্পীভূতে (অত্যল্পাবশিষ্টে) [সতি] গাং (ভূলোকং) গতানাং স্বর্গিণাং (স্বর্গবাসিনাং) শেষৈঃ (ভুক্তশিষ্টৈঃ) পুণ্যৈঃ (সুকৃতৈঃ) হৃতং (আনীতং) দিবঃ (স্বর্গস্য) কান্তিমৎ (উজ্জ্বলং) একং খণ্ডমিব, বিশালাং পুরীং (উজ্জয়িনীং) অনুসর (ব্রজ)।

"পশিয়া অবন্তী, * যথা গ্রামবৃদ্ধগণ
উদয়নরাজতত্ত্বে * সবে সুপণ্ডিত,
উজ্জয়িনীপুরে উক্ত করিবে গমন,
বিষয়বৈভবে যাহা (নিত্য) বিভূষিত।
(ধনধান্যে) সমুজ্জ্বল সে মহা নগরী,
অমরার অংশ যেন আনীত ভূতলে,—
পুণ্যক্ষয়ে নিপতিত মর্ত্ত্যলোকোপরি
ত্রিদিববাসীর ভুক্ত-শেষ পুণ্যফলে।

( ৩২ )

দীর্ঘীকুর্ব্বন্ পটু মদকলং কূজিতং সারসানাং
প্রত্যূষেষু স্ফুটিতকমলামোদমৈত্রীকষায়ঃ।
যত্র স্ত্রীণাং হরতি সুরতগ্লানিমঙ্গানুকূলঃ
শিপ্রাবাতঃ প্রিয়তম ইব প্রার্থনাচাটুকারঃ ॥

যত্র (বিশালায়াং) প্রত্যূষেষু (অহর্মুখেষু) সারসানাং (হংসানাম্) মদকলং (মদেনাব্যক্তমধুরং) পটু (প্রস্ফুটং) কূজিতং (নিনাদং) দীর্ঘীকুর্ব্বন্ (বিস্তারয়ন্), স্ফুটিতকমলামোদমৈত্রীকষায়ঃ (বিকসিতানাং কমলানাং পরিমলসংসর্গেন সুরভিঃ) অঙ্গানুকূলঃ (গাত্রসুখস্পর্শঃ) শিপ্রাবাতঃ, প্রার্থনা-চাটুকারঃ প্রিয়তম ইব, স্ত্রীণাং (যুবতীনাং) [অঙ্গানি পরামৃশন্] সুরতগ্লানিং (সম্ভোগখেদং) হরতি (অপনুদতি)।

"ঊষাগমে সুখস্পর্শ শিপ্রাসমীরণ, *
প্রফুল্ল কমলগন্ধস্পর্শে সুরভিত,
অর্দ্ধস্ফুট সুমধুর সারস-কূজন
বহুদূর স্ফুটতর করি' বিস্তারিত,
(নিশার) বিলাসশ্রম দূর সেথা করে
(আলিঙ্গন করি' অঙ্গ) যুবতী জনার ;—
(প্রণয়িনীপ্রীতিতরে সোহাগের ভরে)
প্রিয় ভাষে প্রিয়তম যথা চাটুকার !

( ৩৩ )

জালোদ্গীর্ণৈরুপচিতবপুঃ কেশসংস্কারধূপৈ-
র্বন্ধুপ্রীত্যা ভবনশিখিভির্দত্তনৃত্যোপহারঃ।
হর্ম্যেষ্বস্যাঃ কুসুমসুরভিষ্বধ্বখেদং নয়েথাঃ
লক্ষ্মীং পশ্যন্ ললিতবনিতাপাদরাগাঙ্কিতেষু॥

জালোদ্গীর্ণৈঃ (গবাক্ষমার্গনির্গতৈঃ) কেশসংস্কারধূপৈঃ (বনিতাকেশবাসনার্থৈর্গন্ধদ্রব্যানাং ধূমৈঃ) উপচিতবপুঃ (পরিপুষ্টশরীরঃ), বন্ধুপ্রীত্যা ভবনশিখিভিঃ (গৃহময়ূরৈঃ) দত্তনৃত্যোপহারঃ [সন্], কুসুমসুরভিষু (পুষ্পসুগন্ধিষু) ললিতবনিতাপাদরাগাঙ্কিতেষু (সুন্দরীণাং নারীণাং চরণালক্তকচিহ্নিতেষু) হর্ম্যেষু (প্রাসাদাগ্রেষু) অস্যাঃ (উজ্জয়িন্যাঃ) লক্ষ্মীং (সম্পচ্ছোভাং) পশ্যন্, অধ্বখেদং (মার্গক্লমং) নয়েথাঃ (অপনয়স্ব)।

"কেশপ্রসাধনধূপে, * গবাক্ষনিঃসৃত,
পরিপুষ্ট করি' (নিজ কম) কলেবর,—
সৌহার্দ্দসম্প্রীতিবশে ভবনপালিত
শিখিদত্ত নৃত্যরূপ লভি' সমাদর,—
ললিতললনাপদ-অলক্তে অঙ্কিত,
কুসুমসুরভি, যত অট্টালিকাশিরে
অবন্তীর সুখলক্ষ্মী হেরি' বিরাজিত,—
পথশ্রান্তি নিবারণ করিবে (অচিরে)।




( ৩৪ )

ভর্ত্তুঃ কণ্ঠচ্ছবিরিতি গণৈঃ সাদরং বীক্ষ্যমাণঃ
পুণ্যং যায়াস্ত্রিভুবনগুরোর্ধাম চণ্ডীশ্বরস্য।
ধূতোদ্যানং কুবলয়রজোগন্ধিভির্গন্ধবত্যা-
স্তোয়ক্রীড়ানিরতযুবতিস্নানতিক্তৈর্মরুদ্ভিঃ॥

ভর্ত্তুঃ (স্বামিনঃ নীলকণ্ঠস্য) কণ্ঠচ্ছবিঃ ইতি [হেতোঃ] গণৈঃ (প্রমথৈঃ) সাদরং বীক্ষ্যমাণঃ [সন্] কুবলয়রজোগন্ধিভিঃ (উৎপলপরাগগন্ধবদ্ভিঃ) তোয়ক্রীড়ানিরতযুবতিস্নানতিক্তৈঃ (জলকেলিপরাণাং যুবতীনাং স্নান-চন্দনাদিনা সুরভিভিঃ) গন্ধবত্যাঃ [নদ্যাঃ] মরুদ্ভিঃ (বীচিবাতৈঃ) ধূতোদ্যানং (কম্পিতকুসুমোদ্যানং) পুণ্যং (পাবনং) ত্রিভুবনগুরোঃ (ত্রিলোকৈঃ পূজ্যমানস্য) চণ্ডীশ্বরস্য (কাত্যায়নীবল্লভস্য) ধাম (মহাকালাখ্যং স্থানং) যায়াঃ (গচ্ছ)।

"(অতঃপর, জলধর), করিয়ো গমন
ত্রিলোক-আরাধ্য পুণ্য মহাকালস্থানে,—*
সাদরে সেথায় শিব-অনুচরগণ
হেরিবে তোমারে প্রভুকণ্ঠচ্ছবি জ্ঞানে ;—
জলকেলিরত বামা-অঙ্গের চন্দনে,
কমলপরাগগন্ধে (কভু), সুরভিত
গন্ধবতী-তরঙ্গিত (চঞ্চল) পবনে
কুসুম-উদ্যান যেথা হয় আকম্পিত।




( ৩৫ )

অপ্যন্যস্মিন্ জলধর মহাকালমাসাদ্য কালে
স্থাতব্যং তে নয়নবিষয়ং যাবদত্যেতি ভানুঃ।
কুর্ব্বন্ সন্ধ্যাবলিপটহতাং শূলিনঃ শ্লাঘনীয়া-
মামন্দ্রানাং ফলমবিকলং লপ্স্যসে গর্জিতানাম্ ॥

[হে] জলধর ! অন্যস্মিন্ অপি (সন্ধ্যাব্যতিরিক্তেঽপি) কালে মহাকালং [নাম পূর্ব্বোক্তং চণ্ডীশ্বরস্থানং] আসাদ্য (প্রাপ্য) ভানুঃ (সূর্য্যঃ) যাবৎ (যাবতা কালেন) নয়নবিষয়ং (দৃষ্টিপথং) ন অত্যেতি (অতিক্রামতি) [তাবৎ] তে স্থাতব্যং (অপেক্ষিতব্যং)। শূলিনঃ (শিবস্য) শ্লাঘনীয়াং (প্রশস্যাং) সন্ধ্যাবলিপটহতাং কুর্ব্বন্ (সায়ংকালবিহিতপূজায়াং পটহকৃত্যং বিধায়) আমন্দ্রাণাং (ঈষদগম্ভীরাণাং) গর্জিতানাং অবিকলং (অখণ্ডং) ফলং লপ্স্যসে (প্রাপ্স্যসি)।

"মহেশমন্দিরে—সেই মহাকাল স্থানে—
যদিও বা অন্যকালে হও উপনীত,
অবশ্য রহিবে, মেঘ, যাবত সেখানে
দৃষ্টি ছাড়ি' নাহি হয় রবি অস্তমিত।
দেবদেব ত্রিশূলীর সন্ধ্যারতিকালে
প্রশস্ত পটহকার্য্য করি' সম্পাদন,
লভিবে অখণ্ড ফল,—(তুষি' মহাকালে),
সার্থক হইবে তব গভীর গর্জ্জন।

( ৩৬ )

পাদন্যাসৈঃ ক্বণিতরশনাস্তত্র লীলাবধূতৈঃ
রত্নচ্ছায়াখচিতবলিভিশ্চামরৈঃ ক্লান্তহস্তাঃ।
বেশ্যাস্ত্বত্তো নখপদসুখান্ প্রাপ্য বর্ষাগ্রবিন্দূ-
নামোক্ষ্যন্তে ত্বয়ি মধুকরশ্রেণিদীর্ঘান্ কটাক্ষান্ ॥

তত্র [সন্ধ্যাকালে] পাদন্যাসৈঃ (চরণনিক্ষেপৈঃ) ক্বণিতরশনাঃ (ধ্বনিত-মেখলাঃ), লীলাবধূতৈঃ (বিলাসবিকম্পিতৈঃ) রত্নচ্ছায়াখচিতবলিভিঃ (কঙ্কণমণীনাং কান্তিরূষিতদণ্ডৈঃ) চামরৈঃ (বালব্যজনৈঃ) ক্লান্তহস্তাঃ, বেশ্যাঃ [মহাকালনাথমুপেত্য নৃত্যন্ত্যঃ] (গণিকাঃ) ত্বত্তঃ নখপদসুখান্ (নখক্ষতেষু সুখকরান্) বর্ষাগ্রবিন্দূন্ প্রাপ্য ত্বয়ি মধুকরশ্রেণিদীর্ঘান্ কটাক্ষান্ আমোক্ষ্যন্তে (নিক্ষেপ্স্যান্তি)।

"সেই কালে, (নিত্যকৃত্য ললিত নর্ত্তনে)
চরণবিক্ষেপে (চারু) মেখলাশিঞ্জিতা,
রত্নপ্রভান্বিতদণ্ড চামরব্যজনে
লীলারঙ্গে বাহুলতা শ্রমনিপীড়িতা,
নখক্ষতশান্তিকর তব বৃষ্টিকণা
লভিয়া সেথায় যত দেবদাসীগণ
করিবে তোমার পানে (চটুলনয়না)
অলিকুলসম দীর্ঘ কটাক্ষক্ষেপণ ॥

( ৩৭ )

পশ্চাদুচ্চৈর্ভুজতরুবনং মণ্ডলেনাভিলীনঃ
সান্ধ্যং তেজঃ প্রতিনবজবাপুষ্পরক্তং দধানঃ।
নৃত্যারম্ভে হর পশুপতেরার্দ্রনাগাজিনেচ্ছাং
শান্তোদ্বেগস্তিমিতনয়নং দৃষ্টভক্তির্ভবান্যা॥

পশ্চাৎ (সন্ধ্যাবল্যনন্তরং) পশুপতেঃ (শিবস্য) নৃত্যারম্ভে (তাণ্ডবপ্রারম্ভে) প্রতিনবজবাপুষ্পরক্তং (প্রত্যগ্রজবাকুসুমারুণং) সান্ধ্যং তেজঃ দধানঃ, উচ্চৈঃ (উন্নতং) ভুজতরুবনং মণ্ডলেন (মণ্ডলাকারেণ) অভিলীনঃ (অভিব্যাপ্তঃ) [সন্], ভবান্যা (ভবপত্ন্যা) শান্তোদ্বেগস্তিমিতনয়নং দৃষ্টভক্তিঃ [সন্], [তস্য শঙ্করস্য] আর্দ্রনাগাজিনেচ্ছাং (শোণিতার্দ্রগজাসুরচর্ম্মপ্রীতিং) হর (নিবর্ত্তয়)।

"আরম্ভিলে অতঃপর ত্রিশূলী তাণ্ডব,
নবজবারুণলেখা সান্ধ্যরাগ ধরি',
মণ্ডল-আকারে কায়া ছড়াইয়া তব
বনতরু সম তাঁ'র ঊর্দ্ধবাহূপরি,
রক্তসিক্ত গজাসুর-অজিনবাসনা *
করিবে (হে জলধর !) তাঁ'র নিবারণ ;—
নিরুদ্বেগে ভবদারা নিশ্চলনয়না
করিবেন তাহে তব ভক্তি বিলোকন্।

( ৩৮ )

গচ্ছন্তীনাং রমণবসতিং যোষিতাং তত্র নক্তং
রুদ্ধালোকে নরপতিপথে সূচিভেদ্যৈস্তমোভিঃ।
সৌদামন্যা কনকনিকষস্নিগ্ধয়া দর্শয়োর্ব্বীং
তোয়োৎসর্গস্তনিতমুখরো মাস্ম ভূর্বিক্লবাস্তাঃ॥

তত্র (উজ্জয়িন্যাং) নক্তং (রাত্রৌ) রমণবসতিং (প্রিয়ভবনং) [প্রতি] গচ্ছন্তীনাং যোষিতাং (অভিসারিকাণাং) সূচিভেদ্যৈঃ (নিবিড়ৈঃ) তমোভিঃ (ধ্বান্তৈঃ) রুদ্ধালোকে (নিরুদ্ধদৃষ্টিপ্রসরে) নরপতিপথে (রাজমার্গে) কনক-নিকষস্নিগ্ধয়া সৌদামন্যা (চপলয়া) উর্ব্বীং (মার্গং) দর্শয়। তোয়োৎসর্গস্তনিত-মুখরঃ (বৃষ্টিগর্জ্জিতাভ্যাং শব্দায়মানঃ) মাস্ম ভূঃ ;—[যতঃ] তাঃ (যোষিতঃ) বিক্লবাঃ (ভীরবঃ)।

"নিশায় সেথায় যবে নিবিড় আঁধারে
রুদ্ধালোক রাজপথে (প্রণয়-আবেশে)
প্রেমিকা যুবতী যত যা'বে অভিসারে
(নিজ নিজ) বল্লভের ভবন-উদ্দেশে,
দেখাইয়ো তা'সবারে পথনিদর্শন
নিকষে কনকজ্যোতিঃ বিকাশি' চপলা ;
ঢালিয়ো না বারিধারা, ক'র'না গর্জ্জন—
(অবলা রমণী) তা'রা আতঙ্কে বিহ্বলা।

( ৩৯ )

তাং কস্যাঞ্চিদ্ভবনবলভৌ সুপ্তপারাবতায়াং
নীত্বা রাত্রিং চিরবিলসনাৎ খিন্নবিদ্যুৎকলত্রঃ।
দৃষ্টে সূর্য্যে পুনরপি ভবান্ বাহয়েদধ্বশেষং
মন্দায়ন্তে ন খলু সুহৃদামভ্যুপেতার্থকৃত্যাঃ ॥

চিরবিলসনাৎ (সুদীর্ঘস্ফুরণাৎ) খিন্নবিদ্যুৎকলত্রঃ ভবান্ সুপ্তপারাবতায়াং (নিদ্রিতকপোতায়াং) কস্যাঞ্চিৎ ভবনবলভৌ (গৃহস্য উপরিভাগে) তাং রাত্রিং নীত্বা (যাপয়িত্বা) সূর্য্যে দৃষ্টে [সতি] পুনরপি অধ্বশেষং বাহয়েৎ। [তথাহি] সুহৃদাং অভ্যুপেতার্থকৃত্যাঃ (অঙ্গীকৃতসুহৃদর্থকৃত্যাঃ) ন মন্দায়ন্তে খলু (ন বিলম্বন্ত ইত্যর্থঃ)।

"কপোত-কপোতী যথা সুখে নিদ্রা যায়,
করি' হেন গৃহচূড়ে সে নিশা যাপন,
ক্লান্তকায়া দীর্ঘব্যাপী বিলাসক্রীড়ায়
দামিনী-দয়িতা (হৃদে করিয়া ধারণ),
দেখা দিলে দিনমণি যা'বে পুনর্ব্বার
অবশিষ্ট পথটুকু অতিক্রম তরে।—
বন্ধুকার্য্য সম্পাদনে করি' অঙ্গীকার
কেহ কভু (কোন মতে) বিলম্ব না করে।

( ৪০ )

তস্মিন্ কালে নয়নসলিলং যোষিতাং খণ্ডিতানাং
শান্তিং নেয়ং প্রণয়িভিরতো বর্ত্ম ভানোস্ত্যজাশু।
প্রালেয়াস্রং কমলবদনাৎ সোঽপি হর্ত্তুং নলিন্যাঃ
প্রত্যাবৃত্তস্ত্বয়ি কররুধি স্যাদনল্পাভ্যসূয়ঃ ॥

তস্মিন্ কালে (পূর্ব্বোক্তে সূর্য্যোদয়সময়ে) প্রণয়িভিঃ (প্রিয়তমৈঃ) খণ্ডিতানাং যোষিতাং (নায়িকানাং) নয়নসলিলং শান্তিং নেয়ং (নেতব্যং); অতঃ [হেতোঃ] ভানোঃ (সূর্য্যস্য) বর্ত্ম (মার্গং) আশু (শীঘ্রং) ত্যজ (পরিহর)। সোঽপি [ভানুঃ] নলিন্যাঃ (পদ্মিন্যাঃ) কমলবদনাৎ প্রালেয়াস্রং (হিমমেবাশ্রু) হর্ত্তুং (শময়িতুং) প্রত্যাবৃত্তঃ (প্রত্যাগতঃ)। ত্বয়ি কররুধি (অংশুরোধিনি) [সতি] অনল্পাভ্যসূয়ঃ (অধিকবিদ্বেষঃ) স্যাৎ।

"মুছা'বে প্রণয়ী প্রাতে নয়ন-আসার
মানময়ী ঘরণীর, (ভগ্নমনোরথ),—
অতএব ক'র', (সখে), শীঘ্র পরিহার
(গগনে উদীয়মান) দিবাকরপথ।
ভানুও আগত পুনঃ করিতে মোচন
নলিনীর পদ্মাননে হিম-অশ্রুধার,—
বড়ই বিদ্বেষবশ হইবে তপন,
অংশুরোধ যদি তুমি করহ তাহার।

( ৪১ )

গম্ভীরায়াঃ পয়সি সরিতশ্চেতসীব প্রসন্নে
ছায়াত্মাপি প্রকৃতিসুভগো লপ্স্যতে তে প্রবেশম্।
তস্মাদস্যাঃ কুমুদবিশদান্যর্হসি ত্বং ন ধৈর্য্যা-
ন্মোঘীকর্ত্তুং চটুলশফরোদ্বর্ত্তনপ্রেক্ষিতানি ॥

গম্ভীরায়াঃ সরিতঃ প্রসন্নে (অনুরক্তত্বাৎ দোষরহিতে) চেতসি ইব [অতিনির্ম্মলে] পয়সি (সলিলে) প্রকৃতিসুভগঃ (স্বভাবেনৈব সুন্দরঃ) তে (তব) ছায়াত্মাপি (প্রতিবিম্বশরীরঞ্চ) প্রবেশম্ লপ্স্যতে। তস্মাৎ অস্যাঃ (গম্ভীরায়াঃ) কুমুদবিশদানি (কুমুদবদ্ধবলানি) চটুলশফরোদ্বর্ত্তনপ্রেক্ষিতানি (মীনানাং চঞ্চলানি উল্লুণ্ঠনান্যেব অবলোকনানি) ত্বং ধৈর্য্যাৎ (বৈয়াত্যাৎ) মোঘীকর্ত্তুং (বিফলীকর্ত্তুং) ন অর্হসি।

"প্রসন্ন হৃদয় সম (নিশ্চল নিথর
স্বল্পতোয়া) গম্ভীরার * সুনির্ম্মল জলে
স্বভাবসুন্দর তব ছায়া-কলেবর
লভিবে প্রবেশ (তা'র স্বচ্ছতার ফলে);
শফরী-নর্ত্তন-ছলে, কুমুদধবল,
করিলে সুন্দরী তাহে কটাক্ষ ক্ষেপণ,
প্রগল্ভতাভয়ে তা'র বাসনা নিষ্ফল
করা তব সুবিহিত নহে কদাচন।

( ৪২ )

তস্যাঃ কিঞ্চিৎকরধৃতমিব প্রাপ্তবানীরশাখং
হৃত্বা নীলং সলিলবসনং মুক্তরোধোনিতম্বম্।
প্রস্থানং তে কথমপি সখে লম্বমানস্য ভাবি
জ্ঞাতাস্বাদো বিবৃতজঘনাং কো বিহাতুং সমর্থঃ॥

[হে] সখে! প্রাপ্তবানীরশাখং (বেতসৈঃ স্পৃষ্টং) [অতএব] কিঞ্চিৎ-করধৃতমিব (ঈষদ্ধস্তাবলম্বিতমিব) [স্থিতং] মুক্তরোধোনিতম্বম্ (পুলিনরূপাৎ নিতম্বাৎ স্খলিতং) নীলং (কৃষ্ণবর্ণং) তস্যাঃ (গম্ভীরায়াঃ) সলিলবসনং (জল-রূপং বস্ত্রং) হৃত্বা (অপনীয়) লম্বমানস্য (পীতসলিলভরাৎ দোদুল্যমানস্য) তে (তব) প্রস্থানং (প্রয়াণং) কথমপি (কৃচ্ছ্রেণ) ভাবি। জ্ঞাতাস্বাদঃ (অনুভূত-রসঃ) কঃ [পুমান্] বিবৃতজঘনাং (উন্মুক্তজঘনাং) বিহাতুং (ত্যক্তুং) সমর্থঃ?

"পুলিননিতম্বচ্যুত সেই গম্ভীরার
সুনীল সলিলবাস—বেতসপরশে
করধৃত কিছু যেন অঞ্চল তাহার—
করিয়া হরণ, সখে, (উল্লাসের বশে),
(জলভরে) লম্বমান, বুঝি-বা, তোমার
ক্লেশসাধ্য হ'বে অতি প্রস্থান করিতে;—
রসাস্বাদপরিজ্ঞাত হেন সাধ্য কা'র
মুক্তশ্রোণী (নিতম্বিনী) পারে উপেক্ষিতে?

( ৪৩ )

ত্বন্নিষ্যন্দোচ্ছ্বসিতবসুধাগন্ধসম্পর্করম্যঃ
স্রোতোরন্ধ্রধ্বনিতসুভগং দন্তিভিঃ পীয়মানঃ।
নীচৈর্বাস্যত্যুপজিগমিষোর্দেবপূর্ব্বং গিরিং তে
শীতো বায়ুঃ পরিণময়িতা কাননোদুম্বরাণাম্॥

ত্বন্নিষ্যন্দোচ্ছ্বসিতবসুধাগন্ধসম্পর্করম্যঃ (তব বৃষ্ট্যা সিক্তায়া ভূমেঃ গন্ধস্য সম্পর্কেণ সুরভিঃ), দন্তিভিঃ (গজৈঃ) স্রোতোরন্ধ্রধ্বনিতসুভগং পীয়মানঃ (নাসাগ্রকুহরেণ সশব্দং আঘ্রায়মাণঃ), কাননোদুম্বরাণাং (অরণ্যভবযজ্ঞো-ডুম্বরফলানাং) পরিণময়িতা (পরিপাচয়িতা) শীতো বায়ুঃ দেবপূর্ব্বং গিরিং (দেবগিরিং) উপজিগমিষোঃ (উপগন্তুমিচ্ছোঃ) তে নীচৈঃ বাস্যতি (ত্বাং শনৈঃ বীজয়িষ্যতি)।

"নাসারন্ধ্রধ্বনি সহ (পরম হরষে)
(নিত্য) যাহা করে পান কুঞ্জরনিকর,—
পরিপক্ক ফলপূর্ণ যাহার পরশে
হয় যত বনজাত যজ্ঞ-উডুম্বর,—
তব বরষণে সিক্ত ধরাগন্ধভরে
সুরভিত, সুশীতল, সেই সমীরণ
দেবগিরি * গমনেচ্ছু তোমারে (আদরে)
ধীরে-ধীরে, (জলধর), করিবে ব্যজন।

( ৪৪ )

তত্র স্কন্দং নিয়তবসতিং পুষ্পমেঘীকৃতাত্মা
পুষ্পাসারৈঃ স্নপয়তু ভবান্ ব্যোমগঙ্গাজলার্দ্রৈঃ।
রক্ষাহেতোর্নবশশিভৃতা বাসবীনাং চমূনা-
মত্যাদিত্যং হুতবহমুখে সম্ভৃতং তদ্ধি তেজঃ॥

তত্র (দেবগিরৌ) নিয়তবসতিং (নিত্যসন্নিহিতং) স্কন্দং (কার্ত্তিকেয়ং) পুষ্পমেঘীকৃতাত্মা (পুষ্পবর্ষকমেঘীকৃতবিগ্রহঃ) [সন্] ভবান্ [স্বয়মেব] ব্যোমগঙ্গাজলার্দ্রৈঃ (মন্দাকিনীবারিসিক্তৈঃ) পুষ্পাসারৈঃ (কুসুমসম্পাতৈঃ) স্নপয়তু (অভিষিঞ্চতু)। তং [ভগবান্ স্কন্দঃ] বাসবীনাং (ঐন্দ্রীণাং) চমূনাং (সেনানাং) রক্ষাহেতোঃ (রক্ষার্থং) নবশশিভৃতা (ভগবতা চন্দ্রশেখরেণ) হুতবহমুখে (বহ্নিমুখে) সম্ভৃতং (সঞ্চিতং) অত্যাদিত্যং (আদিত্যমতিক্রান্তং) তেজঃ হি।

"ধরিয়া কুসুম-কায়া * করাইবে স্নান
মন্দাকিনী-বারিসিক্ত পুষ্পবরষণে
কার্ত্তিকেয় দেবে,—নিত্য যাঁ'র অবস্থান *
(দেবতাবাঞ্ছিত) সেই গিরিনিকেতনে।
স্কন্দ সেই (জাহ্নবীর গর্ভবিনিঃসৃত),
(বিপন্ন) বাসব-চমূ রক্ষার কারণে,
বহ্নিমুখে (ভগবান্) শঙ্করসম্ভৃত
আদিত্য-অতীত তেজ—(অজেয় ভুবনে)।*

( ৪৫ )

জ্যোতির্লেখাবলয়ি গলিতং যস্য বর্হং ভবানী
পুত্রপ্রেম্ণা কুবলয়দলপ্রাপি কর্ণে করোতি।
ধৌতাপাঙ্গং হরশশিরুচা পাবকেস্তং ময়ূরং
পশ্চাদদ্রিগ্রহণগুরুভির্গর্জ্জিতৈর্নর্ত্তয়েথাঃ ॥

জ্যোতির্লেখাবলয়ি (উজ্জ্বলরেখাবলয়সমন্বিতং) গলিতং (স্বয়ং ছিন্নং) যস্য (ময়ূরস্য) বর্হং (পিচ্ছম্) ভবানী (গৌরী) পুত্রপ্রেম্ণা (পুত্রস্নেহেন) কুবলয়দলপ্রাপি (নীলোৎপলদলভাজি) কর্ণে করোতি [কুবলয়দলং পরিহৃত্য তৎস্থানে বর্হং ধারয়তীত্যর্থঃ], হরশশিরুচা (হরশিরশ্চন্দ্রিকয়া) ধৌতাপাঙ্গং (স্বতোঽপি শৌক্ল্যাদতিধবলিতনেত্রান্তম্) পাবকেঃ (কার্ত্তিকেয়স্য) [বাহনভূতং] তং ময়ূরং পশ্চাৎ (পুষ্পাভিষেচনানন্তরম্) অদ্রিগ্রহণগুরুভিঃ (দেবগিরেঃ গুহাসংক্রমণেন প্রতিনাদমহদ্ভিঃ) গর্জ্জিতৈঃ নর্ত্তয়েথাঃ।

"গোলাকার রেখান্বিত, উজ্জ্বলবরণ,
স্বতঃচ্যুত পুচ্ছ যা'র, ফেলি' নীলোৎপল,
পুত্রস্নেহে গৌরী কর্ণে করেন ধারণ,—
ধবল অপাঙ্গ যা'র অধিক ধবল
হরশিরশোভাকর শশাঙ্ককিরণে,—
কুমারবাহন সেই (প্রিয়) শিখিবরে,
গিরিগুহাপ্রতিহত ভীম গরজনে,
(সমাদরে, জলধর,) নাচাইবে পরে।

( ৩০ )

নিশ্বাসেনাধরকিশলয়ক্লেশিনা বিক্ষিপন্তীং
শুদ্ধস্নানাৎ পরুষমলকং নূনমাগণ্ডলম্বম্ ।
মৎসম্ভোগঃ কথমুপনয়েৎ স্বপ্নজোঽপীতি নিদ্রা-
মাকাংক্ষন্তীং নয়নসলিলোৎপীড়রুদ্ধাবকাশাম্ ॥

শুদ্ধস্নানাৎ (তৈলাদিরহিতস্নানাৎ) পরুষং (কঠিনস্পর্শং) নূনং আগণ্ডলম্বং অলকং অধরকিশলয়ক্লেশিনা নিশ্বাসেন বিক্ষিপন্তীং (চালয়ন্তীং), [তথা] স্বপ্নজোঽপি (স্বপ্নাবস্থাজন্যোঽপি) মৎসম্ভোগঃ কথং (কেন প্রকারেণ) উপনয়েৎ (আগচ্ছেৎ) ইতি [আশয়েন] নয়নসলিলোৎপীড়রুদ্ধাবকাশাং (অশ্রুপ্রবৃত্ত্যা আক্রান্তস্থানাং) নিদ্রাং আকাঙ্ক্ষন্তীং [তাম্ পশ্য] ।

"শুদ্ধস্নানে রুক্ষ, (তাঁ'র) কপোলচুম্বিত,
(আলুথালু) কেশপাশ, (দেখিবে প্রিয়ায়)
উষ্ণশ্বাসে (অনুক্ষণ) করিতে চালিত,—
অধরপল্লব যা'র পরশে শুকায় ।
স্বপনেও মিলে যদি মম সমাগম—
করি'ছেন এই আশে নিদ্রার কামনা ;
(কিন্তু হায় !) অশ্রুধারা বহিয়া (বিষম)
(দেখিবে) রোধি'ছে তা'র সব সম্ভাবনা ।

( ৩১ )

আদ্যে বদ্ধা বিরহদিবসে যা শিখা দাম হিত্বা
শাপস্যান্তে বিগলিতশুচা তাং ময়োদ্বেষ্টনীয়াম্।
স্পর্শক্লিষ্টামযমিতনখেনাসকৃৎ সারয়ন্তীং
গণ্ডাভোগাৎ কঠিনবিষমামেকবেণীং করেণ ॥

আদ্যে বিরহদিবসে দাম (মালাং) হিত্বা (ত্যক্ত্বা) যা শিখা (একবেণী) বদ্ধা (গ্রথিতা), শাপস্য অন্তে বিগলিতশুচা (বীতশোকেন) ময়া উদ্বেষ্টনীয়াং (মোচনীয়াং) স্পর্শক্লিষ্টাং (স্পর্শে সতি মূলকেশেষু সব্যথাং) কঠিনবিষমাং তাং একবেণীং (শিখাং) অযমিতনখেন (অকৃত্তনখরেণ) করেণ (হস্তেন) গণ্ডাভোগাৎ (কপোলবিস্তারাৎ) অসকৃৎ (মুহুর্মুহুঃ) সারয়ন্তীং (অপসারয়ন্তীং) [তাম্ পশ্য]।

"প্রথম বিরহদিনে, ত্যজি' ফুলহার, *
করিলা (কঠোর) যেই কবরীবন্ধন,
শাপ-অন্তে বিনির্ম্মুক্ত হ'য়ে শোকভার
করিব (উল্লাসে) আমি যাহা উন্মোচন,—
পরশে বেদনাকর, বিষম কঠিন,
(দেখিবে, জলদ,) সেই একবেণী তাঁ'র
সরাই'ছে' গণ্ড হ'তে (বিষাদমলিন)
অকর্ত্তিতনখ করে (প্রিয়া) বারবার।

( ৩২ )

সা সন্ন্যস্তাভরণমবলা পেশলং ধারয়ন্তী
শয্যোৎসঙ্গে নিহিতমসকৃদ্দুঃখদুঃখেন গাত্রম্।
ত্বামপ্যস্রং নবজলময়ং মোচয়িষ্যত্যবশ্যং
প্রায়ঃ সর্ব্বো ভবতি করুণাবৃত্তিরার্দ্রান্তরাত্মা ॥

অবলা (দুর্বলা), সন্ন্যস্তাভরণং (পরিত্যক্তালঙ্কারং) অসকৃৎ (অনেকশঃ) দুঃখদুঃখেন (দুঃখপ্রকারেণ) শয্যোৎসঙ্গে নিহিতং পেশলং (কোমলং) গাত্রং (শরীরং) ধারয়ন্তী (বহন্তী), সা (ত্বৎসখী) ত্বামপি নবজলময়ং (নবাম্বুরূপং) অস্রং (বাষ্পং) অবশ্যং (সর্ব্বথা) মোচয়িষ্যতি। [তথাহি] আর্দ্রান্তরাত্মা (দ্রবান্তঃশরীরঃ) সর্ব্বঃ প্রায়ঃ করুণাবৃত্তিঃ (দয়ার্দ্রচিত্তঃ) ভবতি।

"(বিষাদে) অবলা সেই, ত্যজি' আভরণ,
(বিরহসন্তাপদগ্ধ) কম কলেবর
নিদারুণ যাতনায় রাখি' অনুক্ষণ
নিহিত (সুষুপ্তিশূন্য) শয্যার উপর,
নববারিধারারূপে, (নীরদ), তোমার
অবশ্যই করাইবে অশ্রুবরষণ।—
(স্বভাবতঃ) সুকোমল অন্তর যাহার,
(পরদুঃখে) করুণার্দ্র প্রায় সেই জন।

( ৩৩ )

জানে সখ্যাস্তব ময়ি মনঃ সম্ভৃতস্নেহমস্মা-
দিত্থম্ভূতাং প্রথমবিরহে তামহং তর্কয়ামি।
বাচালং মাং ন খলু সুভগম্মন্যভাবঃ করোতি
প্রত্যক্ষন্তে নিখিলমচিরাৎ ভ্রাতরুক্তং ময়া যৎ ॥

তব সখ্যাঃ মনঃ ময়ি সম্ভৃতস্নেহং (সঞ্চিতানুরাগং) জানে, অস্মাৎ (স্নেহজ্ঞানকারণাৎ) প্রথমবিরহে তাং (ত্বৎসখীং) ইত্থম্ভূতাং (পূর্ব্বোক্তা-বস্থামাপন্নাং) তর্কয়ামি। সুভগম্মন্যভাবঃ (সুভগমানিত্বং) মাং বাচালং (বহুভাষিণং) ন করোতি খলু, [কিন্তু হে] ভ্রাতঃ! ময়া যৎ উক্তং [তৎ] নিখিলং (সর্ব্বং) অচিরাৎ (শীঘ্রমেব) তে (তব) প্রত্যক্ষং [ভবিষ্যতি]।

"তোমার সখীর মন, (মনে স্থির) জানি,
মোর প্রতি (অবিচল) অনুরাগে ভরা,—
প্রথম বিরহে (এই), তাই অনুমানি,
হ'য়েছেন তিনি হেন (বিষাদে কাতরা)।
ভাবিও না—(পত্নীপ্রেম)-সৌভাগ্যাভিমানে
বাচালের মত এত বাড়াইয়া বলি;
যা' কিছু কহিনু, ভাই, (তোমা সন্নিধানে),
অচিরে প্রত্যক্ষ তব হইবে সকলি।

( ৩৪ )

রুদ্ধাপাঙ্গপ্রসরমলকৈরঞ্জনস্নেহশূন্যং
প্রত্যাদেশাদপি চ মধুনোবিস্মৃতভ্রূবিলাসম্।
ত্বয্যাসন্নে নয়নমুপরিস্পন্দি শঙ্কে মৃগাক্ষ্যাঃ
মীনক্ষোভাচ্চলকুবলয়শ্রীতুলামেষ্যতীতি ॥

অলকৈঃ (কুন্তলৈঃ) রুদ্ধাপাঙ্গপ্রসরং (আচ্ছন্ননয়নপ্রান্তং), অঞ্জনস্নেহশূন্যং (স্নিগ্ধাঞ্জনরহিতং), অপি চ মধুনঃ (মদ্যস্য) প্রত্যাদেশাৎ (পরিত্যাগাৎ) বিস্মৃতভ্রূবিলাসং (সবিলাসভ্রূসঞ্চলনাদিশূন্যং), ত্বয়ি আসন্নে (আগতে) [সতি] উপরিস্পন্দি (উর্দ্ধে স্পন্দনশীলং) মৃগাক্ষ্যাঃ [ত্বৎসখ্যাঃ] নয়নং মীনক্ষোভাৎ (মীনচলনাৎ) চলকুবলয়শ্রীতুলাং (আকম্পিতেন্দীবরশোভা-সাদৃশ্যং) এষ্যতি (প্রাপ্স্যতি) ইতি শঙ্কে (তর্কয়ামি)।

"কুন্তলে নিরুদ্ধ যা'র অপাঙ্গস্ফুরণ,
নাহি যাহে স্নেহময় অঞ্জনবিকাশ,
মধুপান-পরিহার-হেতু যে (নয়ন)
ভুলিয়াছে (মনোহর) ভ্রূভঙ্গবিলাস,
তব আগমনে, (মেঘ,) মৃগনয়নার
সেই আঁখি, উর্দ্ধভাগে হইয়া স্পন্দিত,
(তথাপি) করিবে, ভাবি, সুষমাবিস্তার,—
মীনক্ষোভে ইন্দীবর যথা আকম্পিত!

( ৩৫ )

বামশ্চাস্যাঃ কররুহপদৈর্মুচ্যমানো মদীয়ৈ-
র্মুক্তাজালং চিরপরিচিতং ত্যাজিতো দৈবগত্যা।
সম্ভোগান্তে মম সমুচিতো হস্তসংবাহনানাং
যাস্যত্যূরুঃ সরসকদলীস্তম্ভগৌরশ্চলত্বম্ ॥

মদীয়ৈঃ কররুহপদৈঃ (নখপদৈঃ) মুচ্যমানঃ (পরিহীয়মাণঃ), চির-পরিচিতং (চিরাভ্যস্তং) মুক্তাজালং (মৌক্তিকসরময়ং কটিভূষণং) দৈবগত্যা (দৈববশেন) ত্যাজিতঃ, সম্ভোগান্তে মম হস্তসংবাহনানাং (হস্তেন মর্দ্দনানাম্) সমুচিতঃ (যোগ্যঃ), সরসকদলীস্তম্ভগৌরঃ (রামরম্ভাস্পর্দ্ধী পাণ্ডুরঃ) অস্যাঃ (প্রিয়ায়াঃ) বাম উরুশ্চ [ত্বয়ি আসন্নে] চলত্বং (স্পন্দনং) যাস্যতি (প্রাপ্স্যতি)।

"(বিচ্ছেদ-বিপাকে) মম নখাঙ্করহিত,
চিরাভ্যস্ত মুক্তাজাল, (জঘনভূষণ,)
দৈববশে (এবে যেথা হেলায়) বর্জ্জিত,
প্রমোদপ্রসঙ্গক্রমে (সোহাগমগন)
নিষেবণযোগ্য করমর্দ্দনে আমার,
রামরম্ভা জিনি' (চারু) পাণ্ডুরবরণ,
স্পন্দিত হইবে বাম উরুও প্রিয়ার—
(তব আগমনে শুভ করিয়া সূচন)।

( ৩৬ )

তস্মিন্ কালে জলদ যদি সা লব্ধনিদ্রাসুখা স্যা-
দন্বাস্যৈনাং স্তনিতবিমুখো যামমাত্রং সহস্ব।
মাভূদস্যাঃ প্রণয়িনি ময়ি স্বপ্নলব্ধে কথঞ্চিৎ
সদ্যঃ কণ্ঠচ্যুতভুজলতাগ্রন্থি গাঢ়োপগূঢ়ম্ ॥

[হে] জলদ! তস্মিন্ কালে (ত্বদুপসর্পণসময়ে) যদি সা (মম প্রিয়া) লব্ধনিদ্রাসুখা স্যাৎ (নিদ্রামবাপ্তা ভবেৎ), এনাং (নিদ্রাণাং) অন্বাস্য (পশ্চাদাসিত্বা) স্তনিতবিমুখঃ (গর্জ্জিতপরাঙ্মুখঃ) [সন্] যামমাত্রং (প্রহরমেকং) সহস্ব (তস্যাঃ সমীপে স্থিত্বা প্রতীক্ষস্ব)। প্রণয়িনি (প্রেয়সি) ময়ি কথঞ্চিৎ (কৃচ্ছ্রেণ) স্বপ্নলব্ধে [সতি] অস্যাঃ (মৎপ্রিয়ায়াঃ) গাঢ়োপগূঢ়ং (গাঢ়ালিঙ্গনং) সদ্যঃ (তৎক্ষণং) কণ্ঠচ্যুতভুজলতাগ্রন্থি মাভূৎ।

"সেই কালে, জলধর, হের যদি তাঁ'য়
নিদ্রার (কোমল) ক্রোড়ে সুখে নিমগন,
প্রহরেক কাল তরে থেক' অপেক্ষায়
বসি' পাশে,—করিও না গুরু গরজন।
পাইয়া থাকিলে (প্রিয়া) প্রণয়ী আমায়
স্বপনেতে কোনমতে,—(সখে নবঘন!)
যেন সদ্যঃ কণ্ঠ হ'তে খসিয়া না যায়
ভুজলতাবদ্ধ তাঁ'র গাঢ় আলিঙ্গন।

( ৩৭ )

তামুত্থাপ্য স্বজলকণিকাশীতলেনানিলেন
প্রত্যাশ্বস্তাং সমমভিনবৈর্জালকৈর্মালতীনাম্।
বিদ্যুদ্গর্ভঃ স্তিমিতনয়নাং ত্বৎসনাথে গবাক্ষে
বক্তুং ধীরঃ স্তনিতবচনৈর্মানিনীং প্রক্রমেথাঃ।

তাং (প্রিয়াং) স্বজলকণিকাশীতলেন (ত্বজ্জলবিন্দুস্পর্শাৎ সুশীতলেন) অনিলেন (বায়ুনা) উত্থাপ্য (প্রবোধ্য) মালতীনাং অভিনবৈঃ জালকৈঃ সমং (জাতীমুকুলৈঃ সহ) প্রত্যাশ্বস্তাং (সুস্থিতাং) ত্বৎসনাথে (ত্বৎসহিতে) গবাক্ষে (বাতায়নে) স্তিমিতনয়নাং (কোঽসাবিতি বিস্ময়ান্নিশ্চলনেত্রাং) মানিনীং (মনস্বিনীং) বিদ্যুদ্গর্ভঃ (অন্তর্লীনবিদ্যুৎকঃ) ধীরঃ (ধৈর্য্যবিশিষ্টশ্চ) [সন্] স্তনিতবচনৈঃ (ধীরগর্জ্জিতরূপাভিঃ বাগ্ভিঃ) বক্তুং (কথয়িতুং) প্রক্রমেথাঃ (উপক্রমস্ব)।

"নিজ জলকণিকার পরশে শীতল
অনিল-ব্যজনে তাঁ'রে করি' জাগরিত,
(পুনঃ) নবমুকুলিত, (সরস-কোমল),
মালতী-কলিকা সহ করি' উজ্জীবিত,—
বিস্ময়ে নিশ্চলনেত্রে চাহিলে মানিনী
তোমার আশ্রয়-ভূত (মুক্ত) বাতায়নে,
লুকা'য়ে অন্তরে তব (চপলা) দামিনী,
কহিতে লাগিবে ধীরে, মৃদু-গরজনে ঃ—




( ৩৮ )

ভর্ত্তুর্মিত্রং প্রিয়মবিধবে বিদ্ধি মামম্বুবাহং
তৎসন্দেশৈর্হৃদয়নিহিতৈরাগতং ত্বৎসমীপম্।
যো বৃন্দানি ত্বরয়তি পথি শ্রাম্যতাং প্রোষিতানাং
মন্দ্রস্নিগ্ধৈর্ধ্বনিভিরবলাবেণিমোক্ষোৎসুকানি॥

[অয়ি] অবিধবে (জীবদ্‌ভর্ত্তৃকে)! মাং [তব] ভর্ত্তুঃ প্রিয়ং মিত্রং (প্রিয়-সুহৃদং) হৃদয়নিহিতৈঃ (মনসি স্থাপিতৈঃ) তৎসন্দেশৈঃ ত্বৎসমীপং আগতং (তব ভর্ত্তুঃ সন্দেশকথনার্থং ত্বৎসকাশং উপনীতং) অম্বুবাহং (মেঘং) বিদ্ধি (জানীহি)। যঃ (অম্বুবাহঃ) অবলাবেণিমোক্ষোৎসুকানি (স্বপত্নীনাং বেণী-সংহারায় উৎকণ্ঠিতানি) পথি শ্রাম্যতাং (শ্রান্তিমাপন্নানাং) প্রোষিতানাং (প্রবাসিনাং) বৃন্দানি (সঙ্ঘান্) মন্দ্রস্নিগ্ধৈঃ (স্নিগ্ধগম্ভীরৈঃ) ধ্বনিভিঃ (গর্জ্জিতৈঃ) ত্বরয়তি।

" 'অয়ি চিরায়তী (সতি)! জানিয়ো নিশ্চিত,—
আমি মেঘ—প্রিয় সখা পতির তোমার—
হইয়াছি তোমা পাশে (এবে) উপনীত
(যতনে) ধরিয়া হৃদে তাঁ'র সমাচার।
(বিরহিণী) বনিতার কবরী-মোচনে *
প্রবাসী পথিক যত হ'য়ে ব্যাকুলিত,
ধীরস্নিগ্ধ সুগম্ভীর আমারি গর্জ্জনে,—
পথশ্রান্ত, (তবু)—চলে (অতি) ত্বরান্বিত।'




( ৩৯ )

ইত্যাখ্যাতে পবনতনয়ং মৈথিলীবোন্মুখী সা
ত্বামুৎকণ্ঠোচ্ছ্বসিতহৃদয়া বীক্ষ্য সম্ভাব্য চৈবম্।
শ্রোষ্যত্যস্মাৎ পরমবহিতা সৌম্য সীমন্তিনীনাং
কান্তোদন্তঃ সুহৃদুপনতঃ সঙ্গমাৎকিঞ্চিদূনঃ ॥

ইত্যাখ্যাতে (এবং সম্ভাষিতে), পবনতনয়ং (হনুমন্তং) মৈথিলী (সীতা) ইব, সা (মৎপ্রিয়া) উন্মুখী (ঊর্দ্ধমুখী) উৎকণ্ঠোচ্ছ্বসিতহৃদয়া (ঔৎসুক্যেন বিকসিতচিত্তা) [চ সতী] ত্বাং বীক্ষ্য (বিলোক্য) সম্ভাব্য (সৎকৃত্য) চ অস্মাৎ (ভর্তৃমৈত্রীজ্ঞাপনাৎ) পরং অবহিতা (অপ্রমত্তা) [সতী] শ্রোষ্যতি। [হে] সৌম্য (সাধো)! সীমন্তিনীনাং (বধূনাম্) সুহৃদুপনতঃ (মিত্রেণ আনীতঃ) কান্তোদন্তঃ (ভর্তৃসন্দেশঃ) সঙ্গমাৎ (কান্তসম্পর্কাৎ) কিঞ্চিদূনঃ (তদ্বদেব) [ভবতি]।

"কহিলে এরূপ, প্রিয়া (হইয়া তৎপর)
চাহি' ঊর্দ্ধে তোমা পানে আকুল হৃদয়ে
করিবেন সসম্ভ্রমে তব সমাদর,—
করিলা মৈথিলী যথা পবনতনয়ে;
তোমার কথিত যত বারতা আমার
শুনিবেন অতঃপর সহ অবধান।—
সখার আনীত, সখে, পতিসমাচার
সীমন্তিনী-পক্ষে প্রায় মিলনসমান।

( ৪০ )

তামায়ুষ্মন্মম চ বচনাদাত্মনশ্চোপকর্ত্তুং
ব্রূয়াদেবং তব সহচরো রামগির্য্যাশ্রমস্থঃ।
অব্যাপন্নঃ কুশলমবলে পৃচ্ছতি ত্বাং বিযুক্তঃ
পূর্ব্বাভাষ্যং সুলভবিপদাং প্রাণিনামেতদেব ॥

[হে] আয়ুষ্মন্ (পরোপকারশ্লাঘ্যজীবিত)! মম বচনাৎ (প্রার্থনাবচনাৎ) চ, আত্মনঃ (স্বস্য) উপকর্ত্তুং (পরোপকারেণ আত্মানং কৃতার্থয়িতুং) চ, তাং (প্রিয়াং) এবং ব্রূয়াৎ :—'[হে] অবলে! তব সহচরঃ (ভর্ত্তা) [ত্বয়া] বিযুক্তঃ (বিয়োগং প্রাপ্তঃ) রামগির্য্যাশ্রমস্থঃ (রামগিরৌ কৃতাশ্রমঃ) অব্যাপন্নঃ (প্রাণৈঃ অবিযুক্তঃ) [সন্] ত্বাং কুশলং পৃচ্ছতি।' [তথাহি] সুলভবিপদাং (অযত্নসিদ্ধবিপত্তীনাং) প্রাণিনাং এতদেব (কুশলমেব) পূর্ব্বাভাষ্যং (প্রথমমবশ্যং প্রষ্টব্যং)।

"পূরা'তে প্রার্থনা মম,—পর-উপকারে
হইতে কৃতার্থ নিজে,—ধন্য বন্ধুবর!
(প্রিয়ভাষে) এইমত কহিবে প্রিয়ারে :—
'অবলে! তোমায় ছাড়ি' তব সহচর,
(পুণ্য) রামগিরি'পরে রচিয়া আশ্রম,
প্রাণে-প্রাণে বাঁচি', তব শুধায় কুশল।'—
হেন প্রশ্ন অবশ্যই জিজ্ঞাস্য প্রথম,
পদে পদে যাহাদের বিপদ কেবল।

( ৪১ )

অঙ্গেনাঙ্গং প্রতনু তনুনা গাঢ়তপ্তেন তপ্তং
সাস্রেণাশ্রুদ্রুতমবিরতোৎকণ্ঠমুৎকণ্ঠিতেন।
উষ্ণোচ্ছ্বাসং সমধিকতরোচ্ছ্বাসিনা দূরবর্ত্তী
সঙ্কল্পৈস্তৈর্বিশতি বিধিনা বৈরিণা রুদ্ধমার্গঃ॥

দূরবর্ত্তী (দূরস্থঃ) বৈরিণা (বিরোধিনা) বিধিনা (দৈবেন) রুদ্ধমার্গঃ (প্রতিবদ্ধবর্ত্মা) [স তে সহচরঃ] তনুনা (কৃশেন), গাঢ়তপ্তেন (অত্যন্ত-সন্তপ্তেন), সাস্রেণ উৎকণ্ঠিতেন, সমধিকতরোচ্ছ্বাসিনা (দীর্ঘনিশ্বাসিনা), অঙ্গেন (স্বশরীরেণ) প্রতনু (কৃশং), তপ্তং (সন্তপ্তং), অশ্রুদ্রুতং (অশ্রুক্লিন্নং), অবিরতোৎকণ্ঠং (অবিচ্ছিন্নবেদনম্), উষ্ণোচ্ছ্বাসং (তীব্রনিশ্বাসং), [ত্বদীয়ং] অঙ্গং তৈঃ (স্বসংবেদ্যৈঃ) সঙ্কল্পৈঃ (মনোরথৈঃ) বিশতি (একীভবতি)।

" 'প্রতিরুদ্ধ পথ যা'র বিধি-বিড়ম্বনে,
দূরবাসী (সেই তব প্রিয় সহচর)
ভাবে কল্পনায়—(যেন জাগ্রত স্বপনে)—
(বিরহে) বিশীর্ণ, ঘোর সন্তাপে কাতর,
অশ্রুপূর্ণ, চিন্তাকুল, দগ্ধ দীর্ঘশ্বাসে,
নিজ অঙ্গ দিয়া—শীর্ণ, সন্তাপতাপিত,
অশ্রুসিক্ত, ব্যথাতুর, জ্বলিত উচ্ছ্বাসে,
(সমতুল)—তব অঙ্গে হ'তেছে মিলিত!




( ৪২ )

শব্দাখ্যেয়ং যদপি কিল তে যঃ সখীনাং পুরস্তাৎ
কর্ণে লোলঃ কথয়িতুমভূদাননস্পর্শলোভাৎ।
সোঽতিক্রান্তঃ শ্রবণবিষয়ং লোচনাভ্যামদৃশ্য-
স্ত্বামুৎকণ্ঠাবিরচিতপদং মন্মুখেনেদমাহ ॥

যঃ তে সখীনাং পুরস্তাৎ (অগ্রে) যৎ শব্দাখ্যেয়ং (উচ্চৈর্বাচ্যং) [তৎ] অপি আননস্পর্শলোভাৎ (ত্বন্মুখস্পর্শসুখলালসায়াঃ) কর্ণে কথয়িতুং লোলঃ (লালসঃ) অভূৎ, শ্রবণবিষয়ং (কর্ণপথং) অতিক্রান্তঃ [তথা] লোচনাভ্যাং অদৃশ্যঃ সঃ (তে প্রিয়ঃ) উৎকণ্ঠাবিরচিতপদং (প্রবলোদ্বেগেন রচিতং) ইদং (বক্ষ্যমাণং বাক্যং) মন্মুখেন ত্বাং আহ।

" 'তব মুখস্পর্শলোভে (পূর্ব্বে) যেই জন
সঙ্গিনী-সমক্ষে বাচ্য (অগুহ্য) কথাও
কাণে কাণে কহিবারে করিত যতন,
(এবে) সেই পতি তব, (প্রবাসে উধাও),
রহি' শ্রুতি-আঁখি-পথ-অতীত প্রদেশে,
(প্রবল) উৎকণ্ঠাভরে করিয়া রচন,
কহিয়াছে মম মুখে তোমার উদ্দেশে
(মরমের গোপনীয়) এতেক বচন।




( ৪৩ )

শ্যামাস্বঙ্গং চকিতহরিণীপ্রেক্ষণে দৃষ্টিপাতং
বক্ত্রচ্ছায়াং শশিনি শিখিনাং বর্হভারেষু কেশান্।
উৎপশ্যামি প্রতনুষু নদীবীচিষু ভ্রূবিলাসান্
হন্তৈকস্মিন্ ক্বচিদপি ন তে চণ্ডি সাদৃশ্যমস্তি ॥

শ্যামাসু (প্রিয়ঙ্গুলতাসু) [তব] অঙ্গং (গাত্রসৌকুমার্য্যং), চকিতহরিণী-প্রেক্ষণে [তব] দৃষ্টিপাতং, শশিনি (চন্দ্রে) [তব] বক্ত্রচ্ছায়াং (মুখকান্তিং), শিখিনাং (ময়ূরাণাং) বর্হভারেষু (বর্হসমূহেষু) [তব] কেশান্, [তথা] প্রতনুষু (স্বল্পাসু) নদীবীচিষু (নদীতরঙ্গেষু) [তব] ভ্রূবিলাসান্ উৎপশ্যামি (অবলোকয়ামি)। [কিন্তু] হন্ত (বিষাদে) [হে] চণ্ডি (অতিকোপনে)! ক্বচিদপি (কস্মিন্নপি) একস্মিন্ [বস্তুনি] তে (তব) সাদৃশ্যং ন অস্তি।

" 'অঙ্গের মাধুরী (নব) প্রিয়ঙ্গুলতায়,—
চকিতহরিণীনেত্রে কটাক্ষ (চঞ্চল),—
মুখকান্তি (মনোহর পূর্ণ)-চন্দ্রমায়,—
শিখিপুচ্ছে (সুচিকণ কোমল) কুন্তল,—
তটিনী-তরঙ্গে তনু ভ্রূভঙ্গবিলাস,—
(একে একে শোভা তব) দেখিবারে পাই ;
কিন্তু হায়! একাধারে (পূর্ণ পরকাশ)
তোমার তুলনা, প্রিয়ে, * নাহি কোন ঠাঁই!

( ৪৪ )

ত্বামালিখ্য প্রণয়কুপিতাং ধাতুরাগৈঃ শিলায়া-
মাত্মানং তে চরণপতিতং যাবদিচ্ছামি কর্ত্তুম্।
অস্রৈস্তাবন্মুহুরুপচিতৈর্দৃষ্টিরালুপ্যতে মে
ক্রূরস্তস্মিন্নপি ন সহতে সঙ্গমং নৌ কৃতান্তঃ ॥

প্রণয়কুপিতাং (অভিমানবতীং) ত্বাং (ত্বৎপ্রতিকৃতিং) ধাতুরাগৈঃ (গৈরিকাদিরঞ্জকদ্রব্যৈঃ) শিলায়াং (শিলাপট্টে) আলিখ্য (অঙ্কয়িত্বা) আত্মানং (মৎপ্রতিকৃতিং) তে [চিত্রগতায়াঃ] (তব) চরণপতিতং কর্ত্তুং (তথা লেখিতুং) যাবৎ ইচ্ছামি, তাবৎ (ইচ্ছাসমকালং) মুহুরুপচিতৈঃ (প্রবৃদ্ধৈঃ) অস্রৈঃ (অশ্রুভিঃ) মে দৃষ্টিঃ আলুপ্যতে (আব্রিয়তে)। ক্রূরঃ (নিষ্ঠুরঃ) কৃতান্তঃ (বিধাতা) তস্মিন্নপি (চিত্রেঽপি) নৌ (আবয়োঃ) সঙ্গমং (সহবাসং) ন সহতে।

" 'আঁকিয়া গৈরিকরাগে (কভু) শিলাধারে
মানময়ী-(রূপে প্রিয়ে!) আলেখ্য তোমার,
যখন (বাসনাবশে) চাহি চিত্রিবারে
পতিত চরণে তব চিত্র আপনার,
তখনি উছলি' অশ্রু অবিরল ধারে
দরশনপথ মম করে আবরিত ;—
নিঠুর বিধাতা (হায়!) সহিতে না পারে
মোদের সঙ্গম (হেন) চিত্রেও (কল্পিত)।

( ৪৫ )

মামাকাশপ্রণিহিতভুজং নির্দ্দয়াশ্লেষহেতোঃ
লব্ধায়াস্তে কথমপি ময়া স্বপ্নসন্দর্শনেষু ।
পশ্যন্তীনাং ন খলু বহুশো ন স্থলীদেবতানাং
মুক্তাস্থূলাস্তরুকিশলয়েষ্বশ্রুলেশাঃ পতন্তি ॥

স্বপ্নসন্দর্শনেষু ময়া কথমপি (মহতা প্রযত্নেন) লব্ধায়াঃ (গৃহীতায়াঃ) তে (তব) নির্দ্দয়াশ্লেষহেতোঃ (গাঢ়ালিঙ্গনার্থং) আকাশপ্রণিহিতভুজং (শূন্যে প্রসারিতবাহুং) মাং পশ্যন্তীনাং স্থলীদেবতানাং মুক্তাস্থূলাঃ (মৌক্তিকানীব পীবরাঃ) অশ্রুলেশাঃ (বাষ্পবিন্দবঃ) তরুকিশলয়েষু (বৃক্ষপল্লবেষু) বহুশঃ ন পতন্তি খলু [ইতি] ন (অনেকশঃ পতন্ত্যেব)।

" 'স্বপনে লভিয়া কভু সন্ধান তোমার,
প্রেম-আলিঙ্গনে গাঢ় বাঁধিবার আশে
হেরি' মোরে প্রসারিতে বাহু আপনার
(তোমার উদ্দেশে, প্রিয়ে, অনন্ত) আকাশে,
গিরিবন-অধিষ্ঠাত্রী দেববালাগণ
(করুণায় বিগলিত হইয়া সকলে)
মুক্তাস্থূল অশ্রুবিন্দু করেন বর্ষণ
বনতরু-কিশলয়ে—(নীহারের ছলে)।

( ৪৬ )

ভিত্ত্বা সদ্যঃ কিশলয়পুটান্ দেবদারুদ্রুমাণাং
যে তৎক্ষীরস্রুতিসুরভয়ো দক্ষিণেন প্রবৃত্তাঃ।
আলিঙ্গ্যন্তে গুণবতি ময়া তে তুষারাদ্রিবাতাঃ
পূর্ব্বং স্পৃষ্টং যদি কিল ভবেদঙ্গমেভিস্তবেতি ॥

দেবদারুদ্রুমাণাং কিশলয়পুটান্ (পল্লবপুটান্) সদ্যঃ ভিত্ত্বা তৎক্ষীরস্রুতি-সুরভয়ঃ (তেষাং দেবদারুদ্রুমাণাং ক্ষীরনিষ্যন্দৈঃ সুগন্ধয়ঃ) যে তুষারাদ্রি-বাতাঃ (হিমাচলাৎ প্রবহন্তঃ মারুতাঃ) দক্ষিণেন (দক্ষিণমার্গেণ) প্রবৃত্তাঃ (চলিতাঃ), [হে] গুণবতি (সৌশীল্যসৌকুমার্য্যাদিগুণসম্পন্নে)! এভিঃ (বাতৈঃ) যদি তব অঙ্গং পূর্ব্বং (প্রাক্) স্পৃষ্টং ভবেৎ কিল ইতি [বুদ্ধ্যা] ময়া তে (তুষারাদ্রিবাতাঃ) আলিঙ্গ্যন্তে (আশ্লিষ্যন্তে)।

" 'ভাঙ্গি' সদ্যঃ দেবদারুতরুকিশলয়,
ক্ষীরনিঃসরণে তা'র হ'য়ে সুরভিত,
হিমাদ্রি হইতে যবে (সুখশৈত্যময়)
পবন দক্ষিণপথে হয় প্রবাহিত,
তব গাত্র, গুণবতি, যদি (ভাগ্যক্রমে)
পরশিয়া থাকে পূর্ব্বে সেই সমীরণ,—
পোষিয়া হৃদয়ে এই আশা, (প্রিয়তমে!)
(প্রেমভরে) করি তা'রে (গাঢ়) আলিঙ্গন।

( ৪৭ )

সংক্ষিপ্যেত ক্ষণ ইব কথং দীর্ঘযামা ত্রিযামা
সর্ব্বাবস্থাস্বহরপি কথং মন্দমন্দাতপং স্যাৎ।
ইত্থং চেতশ্চটুলনয়নে দুর্লভপ্রার্থনং মে
গাঢ়োষ্মাভিঃ কৃতমশরণং ত্বদ্বিয়োগব্যথাভিঃ॥

[বিরহবেদনয়া প্রতীয়মানা] দীর্ঘযামা ত্রিযামা (রাত্রিঃ) কথং (কেন প্রকারেণ) ক্ষণ ইব সংক্ষিপ্যেত (লঘুক্রিয়েত), অহরপি সর্ব্বাবস্থাসু (সর্ব্বকালেষু) কথং (কেন প্রকারেণ বা) মন্দমন্দাতপং (অত্যল্পসন্তাপং) স্যাৎ,—[হে] চটুলনয়নে (চঞ্চলাক্ষি)! ইত্থং (অনেন প্রকারেণ) দুর্লভপ্রার্থনং (অপ্রাপ্যমনোরথং) মে (মম) চেতঃ (চিত্তং) গাঢ়োষ্মাভিঃ (অতিতীব্রাভিঃ) ত্বদ্বিয়োগব্যথাভিঃ অশরণং (অনাথং) কৃতম্।

" '(দারুণ বিরহতাপে) দীর্ঘ বিভাবরী
কেমনে হইবে লঘু নিমেষের প্রায়,—
কেমনে বা দিবাভাগে (প্রাণ-অন্তকরী)
সন্তাপ হইবে মন্দ সর্ব্ব-অবস্থায়,—
হেন দুরাকাঙ্ক্ষাবশে (ভ্রান্ত) চিত্ত মম
হইয়াছে (নিতান্তই) উপায়রহিত,
চটুলনয়নে! তব দুঃসহ বিষম
বিরহবেদনাভারে হইয়া ব্যথিত।

( ৪৮ )

নন্বাত্মানং বহু বিগণয়ন্নাত্মনৈবাবলম্বে
তৎ কল্যাণি ত্বমপি নিতরাং মাগমঃ কাতরত্বম্।
কস্যাত্যন্তং সুখমুপনতং দুঃখমেকান্ততো বা
নীচৈর্গচ্ছত্যুপরি চ দশা চক্রনেমিক্রমেণ ॥

নন্থ (প্রিয়ে!) বহু বিগণয়ন্ (বিতর্কয়ন্) আত্মানং আত্মনা এব (স্বেনৈব) অবলম্বে (ধৈর্য্যেণ আত্মানং ধারয়ামি)। তৎ (তস্মাৎ কারণাৎ) [হে] কল্যাণি (সুভগে)! ত্বমপি নিতরাং (অত্যন্তং) কাতরত্বং (ভীরুত্বং) মাগমঃ (মা গচ্ছ)। কস্য [জনস্য] অত্যন্তং (নিয়তং) সুখং উপনতং (প্রাপ্তম্), একান্ততঃ (নিয়মেন) বা দুঃখং [উপনতং]?—দশা (অবস্থা) চক্রনেমিক্রমেণ (চক্রধারা ইব পর্য্যায়েণ) নীচৈঃ (অধঃ) উপরি চ গচ্ছতি (প্রবর্ত্ততে)।

" 'অনেক চিন্তিয়া, প্রিয়ে! (অনেক সহিয়া),
আপনি ধৈরয এবে ক'রেছি ধারণ ;
তুমিও, কল্যাণি, তাই (আমার লাগিয়া),
নিদারুণ শোকে আর হ'য়ো না মগন।
—একান্ত সুখের দশা, দুঃখের চরম,
(এ জগতে) কা'র কবে একভাবে চলে ?
(দুর্লক্ষ্য) অদৃষ্ট-ধারা চক্রনেমি সম
কভু উচ্চে উঠে, কভু পড়ে নিম্নতলে।

( ৪৯ )

শাপান্তো মে ভুজগশয়নাদুত্থিতে শার্ঙ্গপাণৌ
মাসানন্যান্ গময় চতুরো লোচনে মীলয়িত্বা।
পশ্চাদাবাং বিরহগণিতং তং তমাত্মাভিলাষং
নির্বেক্ষ্যাবঃ পরিণতশরচ্চন্দ্রিকাসু ক্ষপাসু ॥

শার্ঙ্গপাণৌ (হরৌ) ভুজগশয়নাদুত্থিতে (শেষশয্যায়াঃ উত্থিতে) [সতি] মে (মম) শাপান্তঃ (শাপাবসানং) [ভবিষ্যতি]। অন্যান্ (অবশিষ্টান্) চতুরঃ মাসান্ লোচনে মীলয়িত্বা (নিমীল্য) গময় (ধৈর্য্যেণ অতিবাহয়)। পশ্চাৎ (অনন্তরং) পরিণতশরচ্চন্দ্রিকাসু (পূর্ণশরচ্চন্দ্রকরধৌতাসু) ক্ষপাসু (নিশাসু) আবাং (ত্বঞ্চ অহঞ্চ) বিরহগণিতং (বিরহকালে এবং করিষ্যামি ইতি মনসি আবর্ত্তিতং) তং তং আত্মাভিলাষং (আবয়োঃ মনোরথং) নির্বেক্ষ্যাবঃ (ভোক্ষ্যাবহে)।

" 'অনন্তশয়ন ত্যজি' উঠিলে শ্রীহরি, *
হ'বে মম (বর্ষব্যাপী) শাপ-বিমোচন ;—
অবশিষ্ট (আর) চারি মাস (ধৈর্য্য ধরি')
আঁখি মুদি' (কোনমতে) করহ যাপন ;
অনন্তর, মনে মনে যত অভিলাষ
রেখেছি পোষিয়া (প্রিয়ে !) বিরহদশায়,
পূরা'ব দু'জনে মিলি' মিটাইয়া আশ
পূর্ণশশিকরধৌত শারদ নিশায়।




( ৫০ )

ভূয়শ্চাহ ত্বমপি শয়নে কণ্ঠলগ্না পুরা মে
নিদ্রাং গত্বা কিমপি রুদতী সস্বরং বিপ্রবুদ্ধা।
সান্তর্হাসং কথিতমসকৃৎ পৃচ্ছতশ্চ ত্বয়া মে
দৃষ্টঃ স্বপ্নে কিতব রময়ন্ কামপি ত্বং ময়েতি ॥

[হে অবলে! ত্বদ্ভর্ত্তা] ভূয়শ্চ (পুনরপি) আহ,—পুরা (পূর্ব্বং) শয়নে মে (মম) কণ্ঠলগ্না অপি ত্বম্ নিদ্রাং গত্বা কিমপি (কেন বা নিমিত্তেন) সস্বরং (সশব্দং) রুদতী [সতী] বিপ্রবুদ্ধা (জাগরিতা) [আসীঃ]। অসকৃৎ (বহুশঃ) [রোদনহেতুং] পৃচ্ছতশ্চ মে ত্বয়া সান্তর্হাসং (অন্তর্গূঢ়হাসং) কথিতং—হে কিতব (শঠ)! ময়া স্বপ্নে ত্বং কামপি রময়ন্ দৃষ্টঃ—ইতি।

" '(পতি তব) পুনঃ এই কহিলা (অবলে!)—
একদা করিয়া মম কণ্ঠ-আলিঙ্গন
আছিলে সুষুপ্ত তুমি (সুখ)-শয্যাতলে,—
সহসা উঠিলে জাগি' করিয়া রোদন :
শুধা'লে (কাতরে) তা'র হেতু বারে বারে,
অন্তরের হাসিরাশি চাপিয়া (বদনে),
ব'লেছিলে তুমি—'শঠ! স্বপনে তোমারে
হেরিনু প্রমোদে রত অন্য নারী সনে'।







( ৫১ )

এতস্মান্মাং কুশলিনমভিজ্ঞানদানাদ্বিদিত্বা
মা কৌলীনাদসিতনয়নে ময্যবিশ্বাসিনী ভূঃ।
স্নেহানাহুঃ কিমপি বিরহে ধ্বংসিনস্তে ত্বভোগা-
দিষ্টে বস্তুন্যুপচিতরসাঃ প্রেমরাশীভবন্তি ॥

এতস্মাৎ (পূর্ব্বোক্তাৎ) অভিজ্ঞানদানাৎ (লক্ষণপ্রাপনাৎ) মাং কুশলিনং (ক্ষেমবন্তং) বিদিত্বা (জ্ঞাত্বা),[হে] অসিতনয়নে! কৌলীনাৎ (লোকপ্রবাদাৎ) ময়ি [বিষয়ে] অবিশ্বাসিনী মা ভূঃ (ন ভব)। কিমপি (কিঞ্চিন্নিমিত্তং) স্নেহান্ (প্রীতীঃ) বিরহে [সতি] ধ্বংসিনঃ (বিনশ্বরান্) আহুঃ [তত্তথা ন ভবতি ইত্যভিপ্রায়ঃ]। তু (কিন্তু) তে (স্নেহাঃ) অভোগাৎ (বিরহে ভোগাভাবাদ্ধেতোঃ) ইষ্টে (বাঞ্ছিতে) বস্তুনি (বিষয়ে) উপচিতরসাঃ (প্রবৃদ্ধতৃষ্ণাঃ) [সন্তঃ] প্রেমরাশীভবন্তি।

" 'কুশলেই আছি জানি,' অসিতনয়নে!
পূর্ব্বের কথিত এই অভিজ্ঞানবলে,
লোকবাদ হেতু (কোন অলীক রটনে)
করিয়ো না অবিশ্বাস আমারে (সরলে!) *
বিরহে স্নেহের নাশ কভু নাহি হয়;
ভোগাভাবনিবন্ধন বরঞ্চ (সতত)
বাঞ্ছিত বিষয়ে স্পৃহা বাড়ে (সুনিশ্চয়),—
স্নেহ তাহে গাঢ় প্রেমে হয় পরিণত।'




( ৫২ )

আশ্বাস্যৈবং প্রথমবিরহোদগ্রশোকাং সখীং তে
শৈলাদাশু ত্রিনয়নবৃষোৎখাতকূটান্নিবৃত্তঃ।
সাভিজ্ঞানপ্রহিতকুশলৈস্তদ্‌বচোভির্মমাপি
প্রাতঃকুন্দপ্রসবশিথিলং জীবিতং ধারয়েথাঃ॥

প্রথমবিরহোদগ্রশোকাং (প্রথমবিরহেণ তীব্রদুঃখাং) তে সখীং এবং (পূর্ব্বোক্তরীত্যা) আশ্বাস্য (প্রবোধ্য) ত্রিনয়নবৃষোৎখাতকূটাৎ (ত্রিলোচনবৃষভাবদারিতশিখরাৎ) শৈলাৎ (কৈলাসাৎ) আশু (শীঘ্রং) নিবৃত্তঃ [সন্] সাভিজ্ঞানপ্রহিতকুশলৈঃ (সলক্ষণপ্রেষিতকুশলবার্ত্তাভিঃ) তদ্‌বচোভিঃ (ত্বৎসখ্যাঃ কথিতৈঃ) মমাপি প্রাতঃকুন্দপ্রসবশিথিলং (প্রাতঃকুন্দকুসুমমিব পতনোন্মুখং) জীবিতং ধারয়েথাঃ।

"প্রথম বিরহে তীব্র-শোকে জরজর
আশ্বাসিয়া এইরূপে সখীরে তোমার,
কৈলাস হইতে সেই ফিরিয়া সত্বর,
—ত্রিলোচনবৃষোৎখাত শিখর যাহার,—
প্রেয়সীর সাভিজ্ঞান কুশলবার্ত্তায়
বাঁচাইয়ো, (জলধর,) আমার' জীবন ;—
প্রভাত-(মলিন) কুন্দকুসুমের প্রায়
হইয়াছে তাহা যেন আসন্নপতন।

( ৫৩ )

কচ্চিৎ সৌম্য ব্যবসিতমিদং বন্ধুকৃত্যং ত্বয়া মে
প্রত্যাদেশান্নখলু ভবতোধীরতাং কল্পয়ামি।
নিঃশব্দোঽপি প্রদিশসি জলং যাচিতশ্চাতকেভ্যঃ
প্রত্যুক্তং হি প্রণয়িষু সতামীপ্সিতার্থক্রিয়ৈব ॥

[হে] সৌম্য (সাধো)! ইদং মে বন্ধুকৃত্যং (বন্ধুকার্য্যং) ত্বয়া ব্যবসিতং কচ্চিৎ (করিষ্যসি ইতি নিশ্চিতং কিম্)? প্রত্যাদেশাৎ [ন করিষ্যামীতি প্রতিবচনাৎ] ভবতঃ (তব) ধীরতাং (গম্ভীরত্বং) ন কল্পয়ামি (তর্কয়ামি) খলু [ন চ তে তুষ্ণীম্ভাবাদনঙ্গীকারং শঙ্কে ইত্যর্থঃ]। যাচিতঃ [সন্] নিঃশব্দোঽপি (নির্গর্জ্জিতোঽপি) চাতকেভ্যঃ জলং প্রদিশসি (দদাসি)। হি (যস্মাৎ) প্রণয়িষু (যাচকেষু) [বিষয়ে] ঈপ্সিতার্থক্রিয়ৈব (অপেক্ষিতার্থ-সম্পাদনমেব) সতাং (সাধুপুরুষাণাং) প্রত্যুক্তং (প্রতিবচনং)।

"ক'রেছ কি, সাধুত্তম, মনে মনে স্থির
সুহৃদের এই কার্য্য করিতে সাধন?—
তব এই (নিরুত্তর) ভাব সুগম্ভীর *
অস্বীকার-হেতু বলি' করি না গণন।
(তৃষিত) চাতক যবে চাহে (তারস্বনে),
নীরবেই তা'রে তুমি কর বারি দান;—
(বাক্যে নহে)—যাচকের প্রার্থনা-পূরণে
সাধুগণ সদুত্তর করেন প্রদান।

( ৫৪ )

এতৎ কৃত্বা প্রিয়মনুচিতপ্রার্থনাবর্ত্তিনো মে
সৌহার্দ্দাদ্বা বিধুর ইতি বা ময্যনুক্রোশবুদ্ধ্যা।
ইষ্টান্ দেশান্ জলদ বিচর প্রাবৃষা সম্ভৃতশ্রী-
র্মাভূদেবং ক্ষণমপি চ তে বিদ্যুতা বিপ্রয়োগঃ ॥

[হে] জলদ! সৌহার্দ্দাৎ (সুহৃদ্ভাবাৎ) বা, বিধুরঃ (বিযুক্তঃ) ইতি [হেতোঃ] ময়ি [বিষয়ে] অনুক্রোশবুদ্ধ্যা (করুণাবুদ্ধ্যা) বা, অনুচিত-প্রার্থনাবর্ত্তিনঃ (অননুরূপপ্রার্থনানির্ব্বন্ধপরস্য) মে (মম) এতৎ (সন্দেশ-হরণরূপং) প্রিয়ং কৃত্বা (সম্পাদ্য) প্রাবৃষা (বর্ষাভিঃ) সম্ভৃতশ্রীঃ (উপচিতশোভঃ) [সন্] ইষ্টান্ (স্বাভিলষিতান্) দেশান্ বিচর। ক্ষণমপি তে বিদ্যুতা (ত্বৎকলত্রেণ) এবং বিপ্রয়োগঃ (বিরহঃ) মা চ ভূৎ (নাস্তু চ)।

"বন্ধুতার আকর্ষণে, কিংবা, জলধর,
বিরহবিধুর বলি' অনুকম্পা-বোধে,
অযোগ্য হ'লেও তব, সাধিয়া (সত্বর) *
এই (দৌত্য)-কার্য্যভার মম অনুরোধে,
প্রাবৃটে করিয়া (নব) শোভা উপচয়
মনোমত দেশে (সখে!) ক'র' বিচরণ;
দামিনীর সনে তব যেন নাহি হয়
ক্ষণেকের' তরে হেন বিচ্ছেদ-ঘটন!"

---

সমাপ্ত।

# পরিশিষ্ট।

## পূর্ব্বমেঘ।

[সাঙ্কেতিক :—পূ-মে=পূর্ব্বমেঘ ; উ-মে=উত্তরমেঘ।]

১। নির্ঝরিণী।—মূলে 'উদক' মাত্র আছে। মল্লিনাথ উহার কোন ব্যাখ্যা করেন নাই। Wilson অনুবাদ করিয়াছেন—'streams'; আমরা তাঁহারই অনুসরণ করিলাম।

রামগিরি।—মল্লিনাথের বিবেচনায় ইহা রামায়ণোক্ত চিত্রকূট পর্ব্বতের নামান্তর। চিত্রকূট বুন্দেলখণ্ডের অন্তর্গত। কিন্তু Wilson অনুমান করেন, ইহা, সম্ভবতঃ, নাগপুরের নিকটস্থ আধুনিক 'রামটেক' পর্ব্বত।—এই রামটেক পর্ব্বতে এখনও শ্রীরামচন্দ্রের মন্দির বর্ত্তমান।—ইদানীং মহামহোপাধ্যায় পণ্ডিত হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় স্থির করিয়াছেন, "এই পর্ব্বতটী সরগুজা রাজ্যের মধ্যে। * * * রামগিরি সরগুজার অন্তর্গত রামগড়।"

৪। গিরিমল্লিকা (কুটজ)।—কুড়চি। মধ্য-প্রদেশে ও মধ্য-ভারতের গিরিগাত্রে কুড়চির ( ঈষৎ পীতাভ ) শ্বেত পুষ্প প্রচুর পরিমাণে ফুটিয়া থাকে বলিয়া উহার অন্য নাম—গিরিমল্লিকা। উহা প্রায় আষাঢ় মাসে ফুটিয়া থাকে।

৬। পুষ্করাবর্ত্তক।—বহুজলপূর্ণ লোকবিশ্রুত মেঘবিশেষ। যথা—

"পুষ্করা নাম তে মেঘাঃ বৃহন্তস্তোয়মৎসরাঃ।
পুষ্করাবর্ত্তকাস্তেন কারণেনেহ বিশ্রুতাঃ॥"—পুরাণসর্ব্বস্ব।

৯। বক-বধূ।—'বলাকা' শব্দ স্ত্রীলিঙ্গ হইলেও, উহা 'ক্ষুদ্র বক' অর্থে ব্যবহৃত হয়। এস্থলে স্ত্রী-বক বুঝাইবার উদ্দেশে মল্লিনাথ 'বলাকাঙ্গনা' ব্যাখ্যা করিয়াছেন। তদনুসারে 'বক-বধূ' পদ ব্যবহৃত হইল।

১১,২১। কন্দলী, কন্দলিকা।—শিলীন্ধ্র—ভূমিকদলী—ভুঁই-চাঁপা—বেঙের ছাতা।

১১,৫৮,৬৩। মানস-সরসী।—হিমালয়স্থ হ্রদ—মানসরোবর। উহা মেঘের গন্তব্য-স্থান কৈলাসপর্ব্বতের সন্নিহিত।—(উ-মে, ১৫।)

১৪,২২,৪৬,৫৬। সিদ্ধ।—দেবযোনিবিশেষ। এই কাব্যের নায়ক যক্ষও দেবযোনি-বিশেষ। কোষকার দশরূপ দেবযোনির উল্লেখ করিয়াছেন, যথা—

"বিদ্যাধরাপ্সরোযক্ষরক্ষোগন্ধর্ব্বকিন্নরাঃ।
পিশাচোগুহ্যকঃ সিদ্ধো ভূতোঽমী দেবযোনয়ঃ।"—অমর।

ইঁহারা কামচারী, বিমানবিহারী,—মানব ও দেবতার মধ্যবর্ত্তী পদে অধিষ্ঠিত।

১৪। নিচুল।—স্থলবেতস (বেতগাছ)।

দিঙ্‌নাগ।—দিগ্‌গজ।—ঐরাবত, পুণ্ডরীক, বামন, কুমুদ, অঞ্জন, পুষ্পদন্ত, সার্ব্বভৌম, সুপ্রতীক—পূর্ব্বাদিক্রমে এই অষ্ট দিক্‌হস্তী।

[পূর্ব্বোক্ত পদদ্বয় সম্বন্ধে মল্লিনাথ এক রহস্যের উল্লেখ করিয়াছেন। তাঁহার বিবেচনায় 'নিচুল' কালিদাসের সহাধ্যায়ী জনৈক রসজ্ঞ কবি এবং 'দিঙ্‌নাগ' 'দিঙ্‌নাগাচার্য্য' নামক তাঁহার সমসাময়িক অন্যতম নৈয়ায়িক পণ্ডিত। দিঙ্‌নাগা-চার্য্য কালিদাসকৃত কাব্যের দোষদর্শী কঠোর সমালোচক ছিলেন; পক্ষান্তরে, নিচুল কবি দক্ষতাসহকারে, বিপক্ষের যুক্তিতর্ক খণ্ডনপূর্ব্বক, উক্ত কাব্যের গুণ-কীর্ত্তন করিতেন। বর্ত্তমান শ্লোকে মহাকবির উদ্দেশ্য—যেন 'মেঘদূত' তার্কিক-দিগের তীব্র সমালোচনার অতীত হইয়া রসজ্ঞ পণ্ডিতসমাজের আদরণীয় হয়।]

১৬। মালভূমি।—উন্নতক্ষেত্র (plateau)। Wilson 'মাল' অর্থে তন্নামধেয় কোন স্থান নির্দ্দেশ করিয়াছেন। তিনি, উহা অধুনাতন ছত্রিশগড় প্রদেশের রাজধানী রত্নপুরের সন্নিহিত, অনুমান করেন।

১৭। আম্রকূট।—Wilson ইহাকে নর্ম্মদা নদীর উৎপত্তিস্থলসন্নিহিত 'অমরকণ্টক' পর্ব্বতের নামান্তর মনে করেন।

১৯। বিশীর্ণকায়া।—মল্লিনাথ 'বিশীর্ণাং' পদের সমন্ততো বিস্মরাং' (চতুর্দ্দিকে ব্যাপনশীলা—প্রবহমানা—) অর্থ করিয়াছেন। কিন্তু নর্ম্মদার জলের অপ্রাচুর্য্য নিবন্ধন উহাকে (সাধারণ অর্থে) ক্ষীণকায়া বলিলেও, বোধ হয়, অসঙ্গত হয় না।

২৩। ককুভ।—অর্জ্জুন। বর্ষার প্রারম্ভে ইহার মঞ্জরী বহির্গত হয়। ফুলের এক প্রকার গন্ধ আছে। 'শব্দার্ণব' অনুসারে মল্লিনাথ ককুভ, কুটজ ও অর্জ্জুন একই বৃক্ষ বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। বস্তুতঃ তাহা নহে; কুটজ…কুড়চি আমরক্তঘ্ন,—ককুভ…অর্জ্জুন হৃদ্রোগনাশক।

২৪। দশার্ণ।—ভাষ্যকার ভরতমল্লিকের মতে ইহার মৌলিক অর্থ 'দশ দুর্গ'-সম্পন্ন প্রদেশ। Wilson অনুমান করেন, উহা আধুনিক ছত্রিশগড় জেলার নামান্তর। উহা মালবরাজ্যের পূর্ব্ববর্ত্তী। বেত্রবতীনদীতীরস্থ বিদিশা নাম্নী নগরী উহার রাজধানী।

কেতকী।—কেয়াফুল (কেওড়া)। বৃতি—বেড়া (hedge)।

চৈত্য।—শ্মশানসন্নিহিত গ্রামপথে প্রতিষ্ঠিত বট, অশ্বত্থ, প্রভৃতি তরুর নাম 'চৈত্য'। উহা গ্রামবাসিগণের ভক্তির সামগ্রী এবং শ্রান্তপথিকের আশ্রয়স্থল।

কিছুদিন র'বে সেথা সাথী হংসগণ।—১১শ শ্লোকে উক্ত হইয়াছে, বর্ষাগমে রাজহংসগণ মানসসরোবরে গমনেচ্ছু হইয়া মেঘের সহযাত্রী হইয়াছে। এখন দশার্ণ-প্রদেশে উপস্থিত হইয়া, বর্ষার লক্ষণ দর্শনে, তাহারা তথায় যাইতে ত্বরান্বিত না হইয়া দশার্ণেই কিয়দ্দিবস অবস্থান করিবে।

২৫। বিদিশা। বেত্রবতী।—২৪ শ্লোকান্তর্গত 'দশার্ণ' পদের টীকা দেখুন। বিদিশার আধুনিক নাম—ভিল্‌সা; বেত্রবতীর নাম—বেটোয়া। বেটোয়া বিন্ধ্যাচলের উত্তরাংশে উত্থিতা হইয়া, মালবরাজ্য বিধৌত করিয়া, বিদিশা নগরীর মধ্য দিয়া প্রবাহিতা হইয়া, ১৭০ ক্রোশ দূরে যমুনার সহিত মিলিতা হইয়াছে।




২৬। নীচৈঃ।—অনুন্নত বলিয়াই, হয়ত, এ গিরির নাম 'নীচৈঃ'। বস্তুতঃ উহা ৩।৪ শত ফীটের অধিক উচ্চ নহে। এক সময়ে উহা বৌদ্ধদিগের বিহারস্থল ছিল। উহার গুহাসম্বন্ধে কবি যে গুণব্যাখ্যা করিয়াছেন, তাহা গুহ্য থাকিলেই গৌরবের বিষয় হইত।

২৭। বননদী।—Wilson এ স্থলে 'নগনদী' পাঠান্তর গ্রাহ্য করিয়াছেন। তাঁহার বিবেচনায় উহা অদূরবর্ত্তী 'পার্ব্বতী' নাম্নী নদীর নামান্তর মাত্র। পার্ব্বতী বিন্ধ্যগিরিমালা হইতে উত্থিতা হইয়া চম্বলের সহিত মিলিতা হইয়াছে।

মালিনী।—'পুষ্পলাবী' অর্থে Wilson মালাকারমহিলা স্থির করিয়াছেন। আমরা সেই অর্থই গ্রহণ করিলাম।

২৮,২৯,৩১। উজ্জয়িনী।—(পশ্চিম মালব) অবন্তীর অন্তর্গত স্বনামধন্য রাজা বিক্রমাদিত্যের রাজধানী। নবরত্নের শ্রেষ্ঠরত্নরূপে মহাকবি কালিদাস তাঁহারই সভা উজ্জ্বল করিয়া এখানে বাস করিতেন। অতি প্রাচীনকাল হইতে এখন পর্য্যন্ত এই নগর অতি প্রসিদ্ধ। অধুনা ইহা সিন্ধিয়া রাজ্যের অন্তর্গত। উজ্জয়িনীর অপর নাম—বিশালা, অবন্তিকা, পুষ্পকরণ্ডিনী।

২৯। নির্ব্বিন্ধ্যা।—বিন্ধ্যাচলনিঃসৃতা, পূর্ব্বোক্ত পার্ব্বতী ও পশ্চাল্লিখিত শিপ্রার মধ্যবর্ত্তিনী নদী।

৩০। "বেণীভূতপ্রতনুসলিলা তামতীতস্য সিন্ধুঃ।"—এইরূপ পাঠান্তর গ্রহণ করিয়া Wilson সিন্ধুকে সাগরমতী নাম্নী অপরা নদী বলিয়া স্থির করিয়াছেন। আমরা মল্লিনাথধৃত পাঠ অবলম্বন করিলাম। তিনি ব্যাখ্যা করিয়াছেন—"অসৌ পূর্ব্বোক্তা সিন্ধুর্নদী নির্ব্বিন্ধ্যা।"

৩১। অবন্তী।—বিশালা।—২৮ শ্লোকের অন্তর্গত 'উজ্জয়িনী' পদের টীকা দেখুন।

উদয়নরাজতত্ত্ব।—বৎসরাজপ্রসঙ্গ।—কথিত আছে, উজ্জয়িনীর অধিপতি প্রদ্যোত (কথাসরিৎসাগরের মতে, চণ্ডমহাসেন) নামক নরপতির বাসবদত্তা নাম্নী এক কন্যা ছিলেন। কন্যার পিতা তাঁহাকে সঞ্জয় নামক নৃপতির করে




অর্পণ করিতে মানস করেন। ইতিমধ্যে বাসবদত্তা কুশদ্বীপাধিপতি বৎসরাজকে স্বপ্নে সন্দর্শন করিয়া মনে মনে তাঁহাকেই পতিত্বে বরণ করেন। এই সংবাদ কোনরূপে বৎসরাজের শ্রবণগোচর হওয়ায় তিনি বাসবদত্তাকে তাঁহার পিতৃভবন হইতে হরণ করিয়া আপন প্রাসাদে লইয়া যান।

৩২। শিপ্রা।—বিন্ধ্যনিঃসৃতা ও চম্বলে মিলিতা অপরা নদী। ইহারই তীরে উজ্জয়িনী নগরী অবস্থিতা।

৩৩। কেশপ্রসাধনধূপ।—ইদানীং মহিলাগণ কেশসংস্কারার্থ 'কেশরঞ্জন,' 'কুন্তলীন,' প্রভৃতি দেশীয় কেশতৈল, বা 'রোজ্ পমেড্' প্রভৃতি বিলাতি সুগন্ধিদ্রব্য, ব্যবহার করেন। কালিদাসের সময়ের সুন্দরীগণ অগুরু প্রভৃতি গন্ধদ্রব্য জ্বালাইয়া তাহারই ধূমে কেশসংস্কার করিতেন। কবিবর্ণিত প্রদেশে, সভ্যতালোক প্রবেশ করিলেও, এখনও সেরূপ প্রথা প্রচলিত থাকা অসম্ভব নহে।

৩৪। মহাকাল।—(চণ্ডীশ্বর)—বর্ত্তমান উজ্জয়িনীর প্রায় তিন ক্রোশ উত্তরে লোক-বিশ্রুত মহাকালের মন্দির অবস্থিত। ইহা পুরাণোক্ত দ্বাদশ লিঙ্গের অন্যতম।

গন্ধবতী।—মহাকালের মন্দিরসন্নিহিত ক্ষুদ্র স্রোতস্বিনী।

৩৭। রক্তসিক্ত গজাসুর-অজিন-বাসনা।—গজাসুর নিধন পূর্ব্বক ভগবান্ ভবানীপতি তাহার রুধিরার্দ্র অজিন স্বীয় ভুজমণ্ডলে ধারণ করিয়া তাণ্ডব নৃত্য করিতেন, এইরূপ প্রসিদ্ধি আছে। কোমলহৃদয়া কাত্যায়নীর দৃষ্টিতে এ দৃশ্য নিতান্ত ভয়াবহ। মেঘ জবাকুসুমসদৃশ সন্ধ্যারাগে রঞ্জিত হইয়া পশুপতির তাণ্ডবনৃত্যকালীন ঊর্দ্ধ বাহুর উপরিভাগে পরিব্যাপ্ত হইলে তিনি তাহাই রক্তাক্ত অজিন মনে করিয়া আর সেই লোমহর্ষণকর গজাজিনস্পৃহায় আকৃষ্ট হইবেন না ও তাহাতে ভগবতীর ভয়ের কারণ দূর হইবে,—ইহাই ভাবার্থ।

৪১। গম্ভীরা।—গন্ধবতীর ন্যায় মহাকালের মন্দিরসন্নিহিত অন্যতম ক্ষুদ্র নদী।

শফর, শফরী।—পুঁটি মাছ।

৪৩। দেবগিরি।—Wilson অনুমান করেন, ইহা মালবের মধ্যবর্ত্তী—চম্বলের




দক্ষিণস্থ—দেবগড় নামক ক্ষুদ্র শৈল। ইহার উপরিভাগে কার্ত্তিকেয় দেবের মন্দির ছিল। (পরবর্ত্তী শ্লোক দেখুন।)

৪৪। ধরিয়া কুসুম-কায়া।—মেঘ 'ইচ্ছাতনুধর' (৬ শ্লোক দেখুন), অতএব পুষ্পবর্ষুক রূপ ধারণ করা বিচিত্র নহে।

নিত্য অবস্থান * * * সেই গিরিনিকেতনে।—মল্লিনাথ বলেন, পুরাকালে তারকাসুরবিজয়ে সন্তুষ্ট দেবতাগণের প্রার্থনাবশে ভগবান্ ভবানীনন্দন স্কন্দ হরগৌরীসমভিব্যাহারে এই স্থানে (পূর্ব্বোক্ত দেবগিরি শৈলে) নিত্য বাস করিতেন, ইহাই প্রসিদ্ধি। ফলতঃ, কালিদাসের প্রাদুর্ভাবসময়ে শৈব ধর্ম্মের অভ্যুদয় বশতঃ প্রাকৃতিক শোভাসম্পন্ন স্থানমাত্রেই হর-গৌরী-কার্ত্তিকেয়াদির মন্দির প্রতিষ্ঠিত হইত।

স্কন্দ সেই * * * আদিত্য-অতীত তেজ।—কার্ত্তিকেয়ের জন্মবৃত্তান্ত রামায়ণে সবিস্তার বর্ণিত আছে। সংক্ষেপে তাহা নিম্নে উদ্ধৃত হইল ঃ—

"দেবগণ কৈলাসপর্ব্বতে গমন করিয়া অগ্নিকে পুত্রার্থ নিয়োগ করিলেন। দেবগণ কহিলেন, 'হে অগ্নে! তুমি শৈলনন্দিনী গঙ্গাতে পাশুপত তেজ নিক্ষেপ কর।' তদনুসারে বহ্নি গঙ্গার নিকটে উপস্থিত হইয়া তাঁহাকে দেবকার্য্যের জন্য গর্ভধারণ করিতে বলিলেন। তদনন্তর অগ্নি শিবতেজ গঙ্গাতে নিক্ষেপ করিলে জাহ্নবী তাহা ধারণে অশক্ত হওয়ায় অগ্নি তাঁহাকে কহিলেন, 'তুমি এই হিমালয়ের পার্শ্বস্থ শরবনে গর্ভ সন্নিবেশ কর।' গর্ভ নিক্ষিপ্ত হওয়াতে পাশুপততেজে একটী পুত্রোৎপত্তি হইল। সুরগণ ঐ শিশুর স্তন্যপানের জন্য কৃত্তিকাদি নক্ষত্রগণকে নিয়োগ করিলেন। তাঁহাদের যত্নে লালিত হওয়ায় পুত্র 'কার্ত্তিকেয়' নামে ত্রিলোকে বিখ্যাত হইলেন। গঙ্গার গর্ভবিনিঃসৃত বলিয়া কুমারের 'স্কন্দ' এই নামান্তর হইল।"—বালকাণ্ড, ৩৭।

৪৬। শরবনজাত।—৪৪ শ্লোকের অন্তর্গত উপরিলিখিত টীকা দেখুন।

রন্তিদেব।—দশপুরাধিপতি চন্দ্রবংশীয় ধার্ম্মিক কীর্ত্তিকুশল রাজা। কথিত




আছে, তিনি গোমেধ যজ্ঞোপলক্ষে এত অধিক গোবধ করিয়াছিলেন যে, তাহার রুধিরস্রোতঃ চর্ম্মণ্বতী নাম্নী নদীরূপে পরিণত হইয়াছিল! বলা বাহুল্য, বৈদিক যুগে যজ্ঞার্থ গোবধ পাতক বলিয়া গণ্য ছিল না।

৪৬,৪৮। চর্ম্মণ্বতী।—আধুনিক চম্বল। উহা বিন্ধ্যাচল হইতে উত্থিতা হইয়া, প্রায় ২৮৫ ক্রোশ দূরে, যমুনায় মিলিতা হইয়াছে।

৪৭। গন্ধর্ব্ব-কিন্নর।—১৪ শ্লোকের 'সিদ্ধ' পদের টীকা দেখুন।

ইন্দ্রনীল।—মরকত (emerald)। (উ-মে, ১৫, ১৬।)

৪৮। দশপুর।—পূর্ব্বোক্ত রন্তিদেব নৃপতির রাজধানী, চম্বলের কিঞ্চিৎ উত্তরবর্ত্তী, রন্তিপুর,—আধুনিক মান্দাশোর।

৪৯। ব্রহ্মাবর্ত্ত।—সরস্বতী ও দৃষদ্বতী নাম্নী দুই দেবনদীর মধ্যবর্ত্তী হিন্দুদিগের পুণ্যভূমি। যথা—

"সরস্বতীদৃষদ্বত্যোর্দেবনদ্যোর্যদন্তরম্।
তং দেবনির্ম্মিতং দেশং ব্রহ্মাবর্ত্তম্প্রচক্ষতে॥"—মনু, ২।২৭।

কুরুক্ষেত্র।—আধুনিক থানেশ্বরের নিকটবর্ত্তী কুরুপাণ্ডবযুদ্ধের রঙ্গভূমি।

৫০,৬০। সঙ্কর্ষণ, হলধর।—কৃষ্ণের অগ্রজ বৈমাত্রেয় ভ্রাতা বলরাম। দুর্য্যোধন তাঁহার প্রিয়পাত্র হইলেও, কুরুক্ষেত্রের অন্যায় সমরে নিরপেক্ষ থাকিবার মানসে তিনি প্রিয়তমা পত্নী রেবতীকে পর্য্যন্ত পরিত্যাগ করিয়া একা নির্জ্জনে সরস্বতী নদীর উপকূলে বাস করিয়াছিলেন। পঞ্চাশৎ শ্লোকে প্রকাশ পায়, তিনি পানাসক্ত ছিলেন। তিনি নীলাম্বর পরিধান করিতেন।

সরস্বতী।—পূর্ব্বোক্ত নদীদ্বয়ের অন্যতম। হিমালয়ের দক্ষিণাংশে উদ্ভূতা ও কুরুক্ষেত্রের উত্তর-পশ্চিমে প্রবাহিতা হইয়া রাজপুতানার মরুভূমে কোথা বিলীনা হইয়াছে, অধুনা নির্দ্দেশ করা দুরূহ।

৫১। কনখল।—হরিদ্বারের নিকটবর্ত্তী পুণ্যক্ষেত্র। এমন কোন স্থল নাই যে, এখানে

স্নান করিয়া মুক্তিলাভ করিতে না পারে, এইজন্য এই তীর্থের নাম 'কনখল' হইয়াছে। যথা—

"খলঃ কো নাত্র মুক্তিং বৈ ভজতে তত্র মজ্জনাৎ।
অতঃ কনখলং তীর্থং নাম্না চক্রুর্মুনীশ্বরাঃ॥"—স্কন্দপুরাণ।

৫২। সুরদিগ্‌গজ।—ঐরাবত। (১৪ শ্লোকের অন্তর্গত 'দিঙ্‌নাগ' পদের টীকা দেখুন।)

৫৪। সরল।—পশ্চিম-হিমাচলের সর্ব্বত্র জন্মে; উহার চলিত নাম 'চিড়'। উহা হইতে ক্ষরিত নির্য্যাস সুগন্ধ বিস্তার করে। এই নির্য্যাস বাজারে 'গন্ধ-বিরজা' নামে পরিচিত। কবির 'কুমারসম্ভবে' উহার এইরূপ উল্লেখ দেখা যায়—

"কপোলকণ্ডূঃ করিভির্বিনেতুং বিঘট্টিতানাং সরলদ্রুমাণাম্।
যত্র স্রুতক্ষীরতয়া প্রসূতঃ সানূনি গন্ধঃ সুরভীকরোতি॥"—

(উ-মে, ৪৬ শ্লোকে উহাই 'দেবদারু' নামে অভিহিত হইয়াছে।)

১৭,৫৪। দাবাগ্নি (দবাগ্নি)।—দাবানল সম্বন্ধে কবির 'ঋতুসংহারে' এইরূপ বর্ণিত হইয়াছে—

"ধ্বনতি পবনবিদ্ধঃ পর্ব্বতানাং দরীষু
স্ফুরতি পটুনিনাদঃ শুষ্কবংশস্থলীষু।
প্রসরতি তৃণমধ্যে লব্ধবৃদ্ধিঃ ক্ষণেন
ক্ষপয়তি মৃগবর্গং প্রান্তলগ্নো দবাগ্নিঃ॥"

৫৪। চমরী।—মৃগ বা বৃষবিশেষ (yak)।

৫৫। শরভ।—মল্লিনাথ বলেন, অষ্টপদবিশিষ্ট মৃগবিশেষ। Wilsonএর মতে ইহা কল্পিত জন্তুবিশেষ।

৫৬। প্রমথ।—শিবানুচরবিশেষ।

শিলাখণ্ডে অঙ্কিত অর্দ্ধেন্দুমৌলির পদনিদর্শন।—Wilson ইহা হরিদ্বারস্থ 'হরকা পায়রি' নামক ঘাট বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।

৫৭। কিন্নরী।—১৪ শ্লোকের অন্তর্গত 'সিদ্ধ' পদের টীকা দেখুন। ইহারা দেবযোনি-দিগের মধ্যে সঙ্গীতবিদ্যায় নিপুণ।—(উ-মে, ১০।)

ত্রিপুরবিজয়।—ত্রিদুর্গসমন্বিত কোন নগরে এক পরাক্রান্ত অসুর বাস করিত। মহাবল শঙ্কর তাহাকে নিধনপূর্ব্বক সেই নগর ভস্মীভূত করিয়াছিলেন।

৫৮। ক্রৌঞ্চরন্ধ্র।—তন্নামধেয় হিমাচলস্থ গিরিসঙ্কট (defile) বা তলবর্ত্ম (tunnel)। পণ্ডিতবর হরপ্রসাদ শাস্ত্রী মহাশয় ইহাকে তিব্বত গমনপথে 'ক্রীতি Pass' বলিয়া নির্দ্দেশ করিয়াছেন। পুরাণে কথিত আছে, ভৃগুবংশাবতংস জমদগ্নি ঋষির পুত্র, বিষ্ণুর অন্যতম অবতার, পরশুরাম শঙ্করের প্রিয় শিষ্য ছিলেন। এজন্য অসুরারি স্কন্দ তাঁহার প্রতি ঈর্ষা করিতেন। অবশেষে উভয়ের মধ্যে বিক্রমপ্রাধান্য নির্ণয়ের জন্য এই ক্রৌঞ্চপর্ব্বত ভেদ করার ব্যবস্থা হয় ও তাহাতে পরশুরাম জয়লাভ করেন। এজন্য এই রন্ধ্র 'জামদগ্ন্যযশোবর্ত্ম' বলিয়া প্রকীর্ত্তিত।

৭, ১১, ৫৯, ৬৩, ৬৪। কৈলাস।—হিমালয়গিরিশ্রেণীর অংশবিশেষ। ইহাই মেঘের গন্তব্য স্থান। এখানে মহাদেবের বাস। ইহারই সন্নিহিত অলকাপুরী যক্ষকিন্নরসেবিত কুবেরের বসতিস্থল।—(উ-মে, ৫২।)

৫৯। সানুসন্ধি শ্লথ যা'র করিলা রাবণ।—রাক্ষসাধিপতি লঙ্কেশ্বর রাবণ কুবেরের বৈমাত্রেয় ভ্রাতা। কথিত আছে, তিনি দিগ্বিজয় উপলক্ষে কৈলাস পর্ব্বতকে স্থানভ্রষ্ট করিতে চেষ্টা করিয়াছিলেন। তাহাতে, রাবণ সম্যক্ কৃতকার্য্য না হইলেও, কৈলাসের ভিত্তিমূল বিচলিত হইয়াছিল।

দিনে দিনে।—'প্রতিদিনম্'। Wilson 'প্রতিদিশম্' পাঠ গ্রহণ করিয়াছেন।

দর্পণস্বরূপ যাহা দেবনারীদের।—কৈলাস পর্ব্বত স্ফটিকময় বলিয়া প্রসিদ্ধ. অতএব উহা দেবললনাগণের দর্পণের কার্য্য সাধন করে।

ত্র্যম্বকের অট্টহাস।—হাস্যরাশি ধবলতাব্যঞ্জক—এই কবিসময়প্রসিদ্ধিবশে কবি মহাদেবের হাস্যের সহিত তুষারাচ্ছন্ন কৈলাসের তুলনা করিয়াছেন।




৬২। যন্ত্রধারাগৃহ।—Shower-bath.

মণিময় বলয়াগ্র করিয়া চালন।—হিন্দুমতে বজ্র ও মণি (হীরক) একই পদার্থ। বজ্রনিনাদের পরেই বৃষ্টিপাত হয়, অতএব বজ্রসংঘর্ষণ বৃষ্টির হেতু বিবেচনা করিয়া, যুবতীগণের বলয়স্থিত মণিচালনেও মেঘ হইতে জলধারা বর্ষিত হইবে, কবি এইরূপ কল্পনা করিয়াছেন।

৬৩। মুখপট।—Veil.

ঐরাবত।—৫২ শ্লোকের 'সুরদিগ্‌গজ' শব্দের টীকা দেখুন।

কল্পতরু।—সুপ্রসিদ্ধ পঞ্চ দেবতরুর অন্যতম। যথা—

"পঞ্চৈতে দেবতরবো মন্দারঃ পারিজাতকঃ।
সন্তানঃ কল্পবৃক্ষশ্চ পুংসি বা হরিচন্দনম্॥"—অমর।

—(উ-মে, ৫,১৩)।

৭,৬৪। অলকা।—৫৯ শ্লোকের অন্তর্গত 'কৈলাস' শব্দের টীকা দেখুন।—(উ-মে, ১৪)।

---




## উত্তরমেঘ।

২। লোধ্ররেণু।—লোধ নামক কুসুমের পরাগ। পুরাকালে উহা মহিলা-মহলে toilet-powderএর কার্য্য সাধন করিত। পার্ব্বত্য লোধের পরাগ-বহুল শ্বেত পুষ্প বর্ষাকালে প্রস্ফুটিত হয়।

২,১৭। কুরুবক।—ঝাঁটী ফুল।

৬। গুপ্তমণি।—কুমারীদিগের ক্রীড়াবিশেষ :—

"রত্নাদিভির্বালুকাদৌ গুপ্তৈর্দ্রষ্টব্য কর্ম্মভিঃ।
কুমারীভিঃ কৃতা ক্রীড়া নাম্না গুপ্তমণিঃ স্মৃতাঃ।" —শব্দার্ণব।

১০। চৈত্ররথ—বৈভ্রাজ।—অলকাস্থিত কুবেরের বিলাস-কানন।

১১, ১৪। মন্দার।—পঞ্চ দেবতরুর অন্যতম বৃক্ষ ও তাহার কুসুম।—(পু-মে, ৬৩ শ্লোকের অন্তর্গত 'কল্পতরু' পদের টীকা দেখুন)।

১১। পত্রখণ্ড।—মল্লিনাথ অর্থ করিয়াছেন—পত্রলতার খণ্ড। তবে কি উহা তমালপত্র (তেজপাত) ?

১২। অলি-গুণ ধনুঃ।—মধুকরশ্রেণী যে ধনুর জ্যা ("bee-strung bow")।—কন্দর্পের পুষ্পচাপ অলিগুণবিশিষ্ট—ইহা কবিসময়প্রসিদ্ধ।

১৭। একের আমার মত......আস্বাদন।—রমণীর চরণস্পর্শে অশোক, এবং মুখরসস্পর্শে বকুল, কুসুমিত হয়,—এইরূপ কবিসময়প্রসিদ্ধি আছে। যথা—

"পাদাহতঃ প্রমদয়া বিকসত্যশোকঃ
শোকং জহাতি বকুলো মুখসীধুসিক্তঃ।
আলোকনাৎ কুরুবকঃ কুরুতে বিকাশং
আলিঙ্গিতস্তিলক উৎকলিকো বিভাতি॥"

১৯। শঙ্খপদ্ম নিধি।—কুবেরের নবরত্নের মধ্যে দুই রত্ন। নবনিধি, যথা—

"পদ্মোঽস্ত্রিয়াং মহাপদ্মঃ শঙ্খো মকরকচ্ছপৌ।
মুকুন্দনন্দনীলাশ্চ খর্ব্বশ্চ নিধয়ো নব॥" —শব্দার্ণব।

২১। কনককান্তি।—মল্লিনাথ 'শ্যামা'র অর্থ করিয়াছেন—'যুবতী'। "যা তত্রস্থাৎ যুবতিবিষয়ে"—ইত্যাদি বর্ত্তমানে ঐ অর্থের সার্থকতা বুঝা যায় না। ভট্টিকাব্যের ৫।১৮ শ্লোকের টীকায় ভরতমল্লিক 'শ্যামা'র ব্যাখ্যা করিয়াছেন—

"শীতে সুখোষ্ণসর্ব্বাঙ্গী গ্রীষ্মে তু সুখশীতলা।
তপ্তকাঞ্চনবর্ণাভা সা স্ত্রী শ্যামেতি কথ্যতে॥"

এই অর্থ প্রশস্ত বোধে গৃহীত হইল।

মুকুতাদশনা।—আমাদিগের ধৃত মূলের সহিত এ অনুবাদ সঙ্গত নহে। মল্লিনাথের পদানুসরণ করিয়া 'শিখরিদশনা' পাঠ অবলম্বন করিলেও, অনুবাদে 'শিখরদশনা' পাঠ গ্রহণ করিয়াছি—["শিখরং পক্বদাড়িম্ববীজাকারং মাণিক্যং তদ্বৎ দশনা দন্তাঃ যস্যাঃ সা শিখরদশনা।"] Wilson শেষোক্ত পাঠানুসারে ঐ পদের অনুবাদ করিয়াছেন—"teeth like pearls।" সামুদ্রিকমতে—

"দন্তাঃ শিখরিণো যস্যা দীর্ঘং জীবতি তৎপ্রিয়ঃ।"—

'শিখরিদশনা' এইরূপ সুলক্ষণসম্পন্না হইলেও, 'pointed teeth' অপেক্ষা "মুকুতানিন্দিত দশনপাঁতি" অধিকতর সৌন্দর্য্যসূচক বোধ হয়।

২২। চক্রবাকী।—চক্রবাক-চক্রবাকী (চলিতভাষায় চকা-চকী) দিবাভাগে একত্র সহবাস করে, কিন্তু নিশাকালে বিচ্ছিন্ন হইয়া কোন জলাশয়ের এক কূলে চকা ও অপর কূলে চকী বসিয়া পরস্পর বিরহালাপ করিতে থাকে। Wilson হিন্দী হইতে এই বিরহ-কূজনের এক সুন্দর অনুবাদ দিয়াছেন—

চকী। "Say, shall I come, my dear, to thee?"
চকা। "Ah no, indeed, that cannot be,—
But may I wing, my love, to you?"
চকী। "Nay, Chak, alas! this will not do."

২৬। দ্বারাধারদারুস্থিত কুসুমনিচয়।—চৌকাঠের উপরিফলকে দোদুল্যমান পুষ্পমালা।




২৭। নির্ব্যাপার।—নিষ্ক্রিয়।

৩১। প্রথম বিরহদিনে......উন্মোচন। }
৩৮। কবরীমোচনে প্রবাসী পথিক যত। } প্রোষিতভর্তৃকাগণ পতিসমাগম

না হওয়া পর্য্যন্ত কেশবিন্যাস করেন না। প্রথম বিরহদিনের কবরীবন্ধন গৃহপ্রত্যাগত পতি কর্ত্তৃক উন্মোচিত হইয়া থাকে।—(পূ-মে, ৩০।)

৪৩। প্রিয়ে।—মূলে আছে 'চণ্ডি'। তাহার অর্থ 'অতিকোপনে'! প্রণয়িনীকে

"তোমারি তুলনা তুমি এ মহীমণ্ডলে!"

বলিয়া আদর করিবার সময়ে তাঁহাকে 'অতিকোপনে'! বা 'প্রণয়কোপবতি'! বলিয়া সম্ভাষণ করার সার্থকতা কি, বুঝা দুরূহ।

৪৯। অনন্তশয়ন······চারিমাস।—আষাঢ়ের শুক্লা একাদশী হইতে কার্ত্তিকের শুক্লা একাদশী পর্য্যন্ত চারিমাস কাল নারায়ণ ক্ষীরোদসমুদ্রে অনন্তশয্যায় শয়ান থাকেন।

৫১। করিয়ো না অবিশ্বাস আমারে।—মল্লিনাথ 'অবিশ্বাসিনী'র অর্থ করিয়াছেন —'মরণশঙ্কিনী'। "স্নেহানাহুঃ······প্রেমরাশীভবন্তি" এই শেষোক্ত চরণদ্বয়ের সহিত ঐ অর্থের সামঞ্জস্য বোধ হয় না। Wilson লিখিয়াছেন, "ময়ি অবিশ্বাসিনী মা ভূঃ"—ইহার দুই অর্থ হইতে পারে—"do not lose your trust in me," কিংবা "do not break your faith with me." —আমরা প্রথমোক্ত অর্থ গ্রহণ করিলাম।

৫৩। তব এই (নিরুত্তর) ভাব সুগম্ভীর। }
৫৪। অযোগ্য হ'লেও তব ** এই কার্য্যভার। } —অচেতন মেঘে দৌত্য-ভারার্পণ

এবং তাহার নিকটে কোন উত্তর প্রত্যাশা করা—অনৈসর্গিক ব্যাপার। কল্পনাকুশল কবিবর, পূর্ব্বমেঘের পঞ্চম এবং উত্তরমেঘের শেষ দুই শ্লোকের দ্বারা, কি সুকৌশলে এই দুই বিষয়ের সামঞ্জস্য রক্ষা করিয়াছেন। অতঃপর




যিনি মেঘদৌত্যের ফলস্বরূপ—

'শ্রুত্বা বার্ত্তাং জলদকথিতাং তাং ধনেশোঽপি সদ্যঃ
শাপস্যান্তং সদয়হৃদয়ঃ স বিধায়াস্তকোপঃ।
সংযোজ্যেতৌ বিগলিতশুচৌ দম্পতী হৃষ্টচিত্তৌ
ভোগানিষ্টানভিমতসুখং ভোজয়ামাস শশ্বৎ। —

যক্ষপত্নীর সহিত যক্ষের এইরূপে অকালমিলনের চেষ্টা করেন তিনি, সুকবি হইলেও সহৃদয় ভাবুক নহেন। এইরূপ একটা উপসংহার রচনা আধুনিক সময়েও বিরল নহে।

৫৪। দামিনীর সনে যেন নাহি হয় [illegible] বিচ্ছেদ ঘটন।— নৈসর্গিক নিয়মাধীন মেঘ ও বিদ্যুতের অবিযোজ্যতার উপর নির্ভর করিয়া কবি উভয়কে পরস্পর পতিপত্নী রূপে অবতারিত করিয়াছেন। ([illegible] মে [illegible] শ্লোক দেখুন।) পতিবিয়োগে পত্নীর সহমরণ' প্রথার কর্ত্তব্যতা প্রতিপাদনের নিমিত্ত কবি অন্যত্র লিখিয়াছেন—

সহ মেঘেন তড়িৎ প্রলীয়তে।
প্রমদা পতিবর্ত্মগা ইতি প্রতিপন্নং হি বিচেতনৈরপি